লেখক বলিলেন—"এখন তাহার সময় আসে নাই। আমার কর্ণে এখনও লর্ড রোজবেরির কথা বাজিতেছে—'Europe rattling back into barbarism'। ভারতবর্ষের ব্রাহ্মণ্য-সমাজ দেখিতেছে যে, একদিন যে য়ুরোপীয় সভ্যতা মানবের সম্মুখে বর ও অভয় লইয়া আবির্ভূতা হইয়াছিল, আজ তাহার মূর্ত্তি ভীমা ছিন্নমস্তারূপিণী! স্বহস্তে নিজের মুণ্ড ছিন্ন করিয়া নিজের রুধির নিজে পান করিতেছে। সংসারের সমস্ত মঙ্গল ভূমা শিবকে পদদলিত করিয়া, সভ্যতার সমস্ত বসনভূষণ ফেলিয়া দিয়া, নৃমুণ্ডমালিনীর একি ভৈরব তাণ্ডব! Renaissanceএর পূর্ব্ব হইতেই যিনি মানবকে বৈরাগ্যের পথ হইতে ফিরাইবার জন্য, ভোগের দিকে, সংসারের সুখের দিকে বাঁশীর স্বরে আহ্বান করিয়াছিলেন, আজ তিনি বাঁশী ফেলিয়া অসি ধরিলেন কেন? এই যে 'পরাণের সাথে মরণ খেলা, নিশীথ বেলা'—এই যে 'দে দোল্, দোল্, মত্ত রোল'—কোন্ চক্রী এই খেলা খেলিতেছেন? কোন্ বিরাট্ Cosmic Force এই দোল্না দুলাইতেছে? ব্রাহ্মণ্য-সমাজ ভাবিতেছে, মানুষ ভোগের মধ্যে আপনাকে হারাইতে বসিয়াছিল,—

'ঢালি মধুরে মধুর, বঁধুরে আমার
হারাই বুঝি,
পাইনে খুঁজি;
বাসরের দীপ নিবে নিবে আসে,
ব্যাকুল নয়নে হেরি চারি পাশে,
শুধু রাশি রাশি শুষ্ক কুসুম
হয়েছে পুঁজি,
অগাধ স্বপ্ন সাগরে ডুবিয়া

মরি যে বুঝি,
পাই নে খুঁজি।"

"এই যে ভোগের 'সুপ্তিতে ডুবিয়া গেল জাগরণ,'—ইহাতে 'স্বপনের সুখ, সুখের ছলনা' থাকিতে পারে, কিন্তু জীবনের উদ্দাম আনন্দের আভাস মাত্র নাই। প্রাণকে ঝাঁকানি দিয়া জাগাইয়া তুলিতে হইবে; আলো চাই, হাওয়া চাই, place in the sun চাই; নইলে নিশ্বাস রুদ্ধ হইয়া আসে, জীব জড়ত্বে পরিণত হইতে থাকে; War is a biological necessity!—হিমাচলের পাদমূলে বসিয়া মৌন শান্ত ব্রাহ্মণ্য-সমাজ পশ্চিমাকাশের রক্ত মেঘপুঞ্জের প্রতি দৃষ্টি নিবদ্ধ করিয়া ভাবিতেছে—ঐ মহাকুরুক্ষেত্রে মানবের নবীন যুগের নবীন গীতা উদ্গীরিত হইবে কি?"

# ইটালি

সংবাদপত্র পড়িতে বসিয়া জনৈক ইটালীয় লেফ্‌টেনন্টের একখানি চিঠি আদ্যোপান্ত পাঠ করিয়া অনেক কথা মনে হইতে লাগিল। তিনি লিখিতেছেন, "আমাদের যুদ্ধ গরুড়ের লড়াই; মহাকাব্যের রৌদ্ররস এই সমরকে ভীষণোজ্জ্বল করিয়াছে। ছয় সহস্র ফুট উচ্চে আমরা যুঝিতেছি; মহান্ আল্পস্ পর্ব্বতমালা আমাদের যুদ্ধক্ষেত্র। উপত্যকা হইতে উপত্যকায়, গিরিশৃঙ্গ হইতে শৃঙ্গান্তরে, বায়ুতে আকাশে, সমরনির্ঘোষ হইতেছে; প্রকম্পিত শৈলমালা যেন বেদনায় গুমরিয়া গুমরিয়া কাঁদিতেছে। ডান্টে কিম্বা সেক্ষপীয়র ভিন্ন কে এই বিরাট্ দৃশ্যের ভীমকান্ত চিত্র অঙ্কিত করিতে পারে? ... ... তুমি শুনিলে সুখী হইবে যে সমগ্র নেশন-মণ্ডলীর এই বিপুল দ্বৈরথ যুদ্ধে ইটালি তাহার ইতিহাসের পূর্ব্ব গৌরব অক্ষুণ্ণ রাখিয়া কার্য্য করিতেছে। গ্যারিবল্ডি—বীরশ্রেষ্ঠ দেবোপম গ্যারিবল্ডি, নক্ষত্রখচিত নিশীথে, অত্যুজ্জ্বল আভায় ও অনুপম সৌন্দর্য্যে মণ্ডিত হইয়া সর্ব্বোচ্চ তুঙ্গশৃঙ্গোপরি আমাদের সম্মুখে আবির্ভূত হয়েন। তাঁহার দেহযষ্টি সরল, চক্ষুদ্বয় প্রোজ্জ্বল, বাহুদ্বয় প্রসারিত। গম্ভীর অদৃষ্ট-দেবতার মত যেন তিনি অঙ্গুলি-নির্দ্দেশ করিয়া দেখাইয়া দেন—পরপ্রপীড়িত ইটালির ভগ্নাংশের দিকে, যেখানে আমাদের ভ্রাতৃবৃন্দের মৃত্যুগাথা অগ্নির অক্ষরে লিপিবদ্ধ করা রহিয়াছে। তিনি আমাদিগকে বর ও অভয় দিতেছেন। যেন তিনি বলিতেছেন—'অগ্রসর হও, ইটালি আমার, অগ্রসর হও; নেশন শ্রেষ্ঠ তুমি, মানবেতিহাসের বিপুল-নাট্যে বঞ্চিত নেশনগুলির সাধারণ অধিকার সমর্থন করিয়া, তাহাদের

পক্ষ অবলম্বন করিয়া, তুমি অবতীর্ণ হইবে; তোমাদের ডান্টে ও ম্যাট্‌সিনি ত এই ভবিষ্যদ্বাণীই বহু পূর্ব্বে শুনাইয়া গিয়াছেন।"

* * *

এই চিঠিখানি পড়িয়া ইটালির গত পঞ্চাশ-ষাট বৎসরের কথা মনে পড়িয়া গেল। যে পর-প্রপীড়িত ইটালির ভগ্নাংশের প্রতি গ্যারিবল্ডির প্রেতাত্মা তর্জ্জনী প্রদর্শন করিতেছেন, তাহার দুঃখের কথা মনে পড়িয়া গেল। আর্য্যাবর্ত্তে তখন সবে মাত্র দুরন্ত সিপাহীবিদ্রোহ-বহ্নি নির্ব্বাপিত হইয়াছে; কোম্পানীর হাত হইতে তখনও ভারতবর্ষের শাসনভার মহারাণী ভিক্টোরিয়ার হস্তে ন্যস্ত হয় নাই। ইংরাজ দেখিল, যে-ইটালিকে অষ্ট্রিয়ার মেটার্ণিক্ অবজ্ঞাভরে একদিন কেবল মাত্র 'একটা ভৌগোলিক নাম' বলিয়া নাসিকা কুঞ্চিত করিয়াছিল, আজ সে রাষ্ট্রীয় একীকরণের জন্য ব্যস্ত হইয়া উঠিয়াছে; ক্ষুদ্র ক্ষুদ্র বিক্ষিপ্ত স্বতন্ত্র রাষ্ট্রগুলির স্বাতন্ত্র্য লুপ্ত করিয়া একমাত্র অবিচ্ছিন্ন রাষ্ট্রশক্তির ছত্রতলে সকলকে সমবেত করিয়া রোমের পূর্ব্বগৌরব পুনরুদ্দীপিত করিবার চেষ্টা হইতেছে। ইংরাজ তখন অত্যন্ত ব্যস্ত, সহসা তাহাদিগকে সাহায্য করিতে অগ্রসর হইতে পারিলেন না। ফরাসী সম্রাট্ তৃতীয় নেপোলিয়ন, তাহাদের সুখের স্বপ্ন বাস্তবে পরিণত করিতে কৃতসঙ্কল্প হইলেন। ঠিক যে পরার্থ-প্রণোদিত হইয়া তিনি এই নূতন কার্য্যে ব্রতী হইলেন, তাহা নহে; যদি এই সুযোগে ফ্রান্সের রাষ্ট্রীয় সীমান্ত আরও একটু পূর্ব্বদিকে সরাইয়া লওয়া যায়, তাহাতে নব-জাগ্রত ইটালির বিশেষ কোনও আপত্তি না থাকিতেও পারে; সে ত বহুশত বর্ষের অভিশাপ হইতে মুক্ত হইতে চায়, নেপোলিয়ন তাহাকে সেই মুক্তির পথে লইয়া যাইবেন—অবশ্যই তিনি যাহা চাইবেন, তাহা পাইবেন। তিনি বলিলেন—আমি পীড্‌মণ্টের রাজাকে সাহায্য করিতে প্রস্তুত আছি; অষ্ট্রিয়াকে ইটালি হইতে বিতাড়িত করিয়া দিব; আমি কিন্তু

চাই—নীস্ ( Nice) ও স্যাভয় (Savoy)। পীড্‌মণ্টের রাজমন্ত্রী ক্যাভূর (Cavour) একটু ইতস্ততঃ করিয়া, সম্মত হইলেন। পীড্‌মণ্টের রাজা ভিক্টর ইম্যানুয়েলের বংশের পরিচয় ও গৌরব যে Savoy লইয়া, সেই স্যাভয় দেশটীকে ফরাসী আত্মসাৎ করিতে চায়। যে Nice গ্যারিবল্ডির জন্মস্থান, সেটি পরহস্তগত হইবে। তথন, ক্ষুদ্র স্বার্থ বিসর্জ্জন না দিলে, বৃহদনুষ্ঠানে সাফল্য-লাভ করা যাইবে না; ফ্রান্স সহায় না হইলে সমস্ত চেষ্টা ব্যর্থ হইবে। অগত্যা ক্যাভূর সম্মত হইলেন।

* * *

প্রথম প্রথম কিন্তু ক্যাভূর ভাবিতে পারেন নাই যে, পীড্‌মণ্টের রাজা সমগ্র ইটালির একেশ্বর হইতে পারিবেন। অষ্ট্রিয়াকে আপাততঃ আল্পস্ পাহাড়ের পরপারে দূর করিয়া দিতে পারিলেই যথেষ্ট হইবে; লম্বার্ডি ও ভেনিসিয়াকে বিদেশীয়ের হাত হইতে মুক্ত করিতে পারিলে, প্রথম পর্ব্ব ত সমাপ্ত হইবে; তাহার পরে, আর কিছু করা যায় কি না, সে কথা পরে ভাবা যাইবে। ১৮৪৯ খৃঃ অব্দ হইতে ১৮৫৭ খৃঃ অব্দ পর্য্যন্ত মার্শ্যাল্ র‍্যাডেট্‌স্কির অত্যাচারের মাত্রা ক্রমাগত বর্দ্ধিত হইয়া চলিল; জনসাধারণকে প্রতিশ্রুত রাষ্ট্রীয় অধিকার দেওয়া দূরে থাকুক, তাহাদিগকে লঘু অপরাধে গুরু দণ্ডে দণ্ডিত করা তাঁহার যেন নিত্যপ্রথা দাঁড়াইয়া গেল। ম্যাট্‌সিনির বিশ্বাস ছিল যে—কয়েকজন বিদ্রোহী সমস্ত লম্বার্ডিকে অষ্ট্রিয়ার বিরুদ্ধে উত্তেজিত করিতে সমর্থ হইবে। সম্রাট্ ফ্রান্স্ জোসেফ যথন ভেনিসে আসিবেন স্থির হইল, ম্যাট্‌সিনির বিদ্রোহীদল তাঁহাকে গ্রেপ্তার করিয়া সরাইয়া ফেলিবে, এ রকম আয়োজনও ভিতরে-ভিতরে হইয়াছিল। নানাকারণে তাঁহার চেষ্টা ফলবতী হয় নাই। তবুও ম্যাট্‌সিনি কিছুতেই স্বীকার করিতে প্রস্তুত হয়েন নাই যে—এরূপ বলপ্রয়োগে

স্বাধীনতালাভের চেষ্টা বাতুলতা মাত্র। ক্যাভূরের সহিত ম্যাট্‌সিনির এই বিষয়ে বিষম মতদ্বৈধ প্রকাশ পাইল। কিন্তু ঘটনাচক্রে র‍্যাডেট্‌স্কির সহিত ক্যাভূরের মনোমালিন্য জন্মিল; তিনি পীড্‌মণ্টের রাজপ্রতিনিধিকে ভিয়েনা হইতে ফিরাইয়া আনিলেন। ইংরাজ ও ফরাসী গভর্মেণ্ট্‌ তাঁহার এই তেজস্বিতার পরিচয় পাইয়া খুসী হইয়াছিলেন। ... ... এমন সময়ে ক্রিমীয় যুদ্ধ আরব্ধ হইল; পীড্‌মণ্টের সৈন্য, ইংরাজ ও ফরাসীর পার্শ্বে দাঁড়াইয়া, যুদ্ধ করিবার অবসর পাইয়া আপনাদিগকে ধন্য মানিল। ১৮৫৬ সালে যখন প্যারিসে সন্ধি হইয়া গেল, সার্ডিনিয়ার প্রতিভূস্বরূপ দাঁড়াইয়া ক্যাভূর ইটালির দুঃখের কথা ইংলণ্ড ও ফ্রান্সকে জানাইয়া রাখিলেন। এমনি করিয়া কিছুদিন কাটিয়া গেল। এদিকে পার্মা, মডেনা, নেপল্‌স ও পোপের অধিকারভুক্ত রাষ্ট্রে উৎপীড়ন চলিতে লাগিল। ম্যাট্‌সিনির কথায় আর জনসাধারণ বড় একটা কর্ণপাত করিতে সাহস করে না। ক্যাভূর ভাবিলেন—যদি ইংলণ্ডের সাহায্য পাওয়া যাইত! য়ুরোপে যদি কেহ নিঃস্বার্থভাবে ইটালির সাহায্য করিতে পারিতেন, সে ইংরাজ; ফরাসী নহে। কিন্তু ইংরাজ তখন অন্য বিষয় লইয়া অত্যন্ত ব্যস্ত; সুতরাং ফরাসীর সহিত সর্ত্ত করিতে হইল। সম্রাট্‌ তৃতীয় নেপোলিয়ন খুসী হইলেন। ... ...কিন্তু সমস্ত পণ্ড হইবার উপক্রম হইল। ম্যাট্‌সিনির দলভুক্ত অর্সিনি নামক এক ব্যক্তি নেপোলিয়নের উপর বোমা নিক্ষেপ করিল। চেষ্টা ব্যর্থ হইল বটে; কিন্তু সম্রাট্‌ ক্রুদ্ধ হইলেন। অনেক কষ্টে ক্যাভূর, তাঁহাকে নীস্‌ Nice ও স্যাভয় Savoy এর প্রলোভন দেখাইয়া, তাঁহার মিত্রতা লাভ করিতে পারিলেন। কথা এক রকম পাকা হইয়া গেল ১৮৫৮ সালের জানুয়ারী মাসে।

* * *

কিন্তু নেপোলিয়ন কি মনে করিলেন, বলা যায় না; সহসা ভিক্টর

ইম্যানিউয়েলকে বলিয়া পাঠাইলেন—ইটালির রাষ্ট্রীয় সমস্যাসম্বন্ধে ভাল করিয়া বিচার করিবার জন্য একটা কংগ্রেস্ আহূত হইবে; সেই সভায় পীড্‌মণ্টের বক্তব্য শুনিয়া কিংকর্ত্তব্য স্থির করা হইবে। ক্যাভুর বিস্মিত হইলেন; কি করা উচিত, তাহা মনে মনে চিন্তা করিতেছেন, এমন সময়ে শুনিলেন যে অষ্ট্রিয়া বলিয়াছে—'আমি কংগ্রেসে উপস্থিত হইতে সম্মত আছি—যদি পীড্‌মণ্ট্ উপস্থিত না হয়; আরও একটি কথা—পীড্‌মণ্ট্ সমরসজ্জা পরিত্যাগ করুক।' তিনি এ প্রস্তাব দৃঢ়ভাবে প্রত্যাখ্যান করিলেন। কংগ্রেস হইল না। ভিয়েনা গভর্মেণ্ট, টিউরিণ গভর্মেণ্টকে Ultimatum দিলেন—'তিন দিনের মধ্যে তুমি disarm কর, নিরস্ত্র হও, সমর-সাজ ত্যাগ কর।'...ক্যাভুরের আনন্দের সীমা রহিল না। অষ্ট্রিয়া যুদ্ধঘোষণা করিল; সঙ্গে সঙ্গে ফ্রান্সও অষ্ট্রিয়ার বিরুদ্ধে অভিযান করিল। একদল ভলণ্টীয়র-সৈন্য লইয়া গ্যারিবল্ডি সমরক্ষেত্রে অবতীর্ণ হইলেন। ১৮৫৯ খৃষ্টাব্দে ম্যাজেণ্টায় ও সল্‌ফারিণোয় অষ্ট্রিয়া পরাজিত হইল।

* * *

সহসা নেপোলিয়ন যুদ্ধে বিরত হইলেন। তাঁহার এই চিত্তবিকার কেন উপস্থিত হইল, আজও সে রহস্য সম্যক্ উদ্‌ঘাটিত হয় নাই!—তিনি কি ফ্রান্সের বলক্ষয় করা সমীচীন বলিয়া মনে করেন নাই? অথবা বিজয়ী পীড্‌মণ্ট্ পাছে ইটালিতে অত্যন্ত প্রবল হইয়া উঠে, সেই ভয়ে তিনি পশ্চাৎপদ হইলেন! ইটালির আসন্ন রাষ্ট্রীয় একীকরণ, তাঁহার বোধ হয় একেবারেই অপছন্দ ছিল। গত্যন্তর নাই দেখিয়া, ক্যাভুর সন্ধি করিতে বাধ্য হইলেন। লম্বার্ডি, পীড্‌মণ্ট্-রাষ্ট্রভুক্ত হইল; ভেনিসিয়া অষ্ট্রিয়ার দখলে রহিয়া গেল। ক্যাভুর, ভিক্টর ইম্যানুয়েল, গ্যারিবল্ডি, সকলেই ক্ষুণ্ণ হইলেন। কিন্তু উপায়ান্তর নাই।—১৮৫৯ সালের মাঝামাঝি ব্যাপারটা এই রকম দাঁড়াইল।

দক্ষিণে ফ্লরেন্সবাসিগণ উত্তেজিত হইয়া, তাহাদের ডিউকপরিবারকে বহিষ্কৃত করিয়া, ভিক্টর ইম্যানিউয়েলের শরণাপন্ন হইল। মডেনার ডিউক অষ্ট্রিয়ার দলে চলিয়া যাওয়ায়, সেখানকার জনসাধারণ মডেনাকে পীড্‌মণ্টের রাষ্ট্রভুক্ত বলিয়া প্রচার করিল; পার্মাও তাহাদের পদাঙ্ক অনুসরণ করিল। বলোনিয়া ও রোমানিয়া (Romagna) তাহাদের সহিত যোগ দিল।.........এসকল ঘটনা নেপোলিয়নের আদৌ ভাল লাগে নাই। তিনি বলিলেন,—'Nice ও Savoy দাও, মধ্য-ইটালির রাষ্ট্রগুলি লও।' ক্যাভুর বিষম সমস্যায় পড়িলেন। নেপোলিয়নের কর্ত্তব্য পালিত হইল কই? ইটালি হইতে অষ্ট্রিয়া বিতাড়িত হইল না; তবুও তিনি নীস ও স্যাভয় চাহিতেছেন! কিন্তু উপায় নাই—উপায় নাই।—১৮৬০ সালে টিউরিণের পার্লামেণ্ট্ উক্ত প্রদেশদ্বয় হস্তান্তরিত করিতে সম্মত হইল।

* * * *

এদিকে, আরও দক্ষিণে, নেপ্‌ল্‌স্‌রাজ্যের শেষ রাজা ফ্রান্সিস্‌, এত দেখিয়া শুনিয়াও, কিছু নূতন শিক্ষালাভ করিল না। বোনাপার্ট এক-দিন বলিয়াছিলেন—'বুর্ব্বোঁ বংশ কিছু ভুলিয়াও যায় না, কিছু শিক্ষাও করে না।' নেপ্‌ল্‌স্‌এর ফ্রান্সিস্‌ও কাহারও কথায় কর্ণপাত করিল না। ম্যাট্‌সিনির শিষ্যবর্গের সুবিধা হইল; তাহারা সিসিলিতে বিদ্রোহবহ্নি প্রজ্জ্বলিত করিল। গ্যারিবল্ডি, একসহস্র ভলণ্টীয়র-সৈন্য লইয়া, জেনোয়া হইতে সিসিলি অভিমুখে যাত্রা করিলেন। ক্যাভুর ভাবিলেন—সব বুঝি মাটি হইল; এই সূত্রে যখন নেপোলিয়ন আবার ইটালির ব্যাপারে হস্তক্ষেপ করিয়া বসিবে; তখন উপায়?—ওদিকে গ্যারিবল্ডি, বিজয়ী বীরের মত, সিসিলির রাজধানী প্যালার্মোতে প্রবেশ করিয়া, রাজা ভিক্টর ইম্যানিউয়েলের নাম লইয়া, নিজেকে সিসিলির হর্ত্তাকর্ত্তা Dictator বলিয়া প্রচার করিলেন।......ক্যাভুরের ভয় হইল—পাছে গ্যারিবল্ডি,

সিসিলিকে করায়ত্ত করিয়া, নেপ্‌ল্‌স্‌ অভিমুখে অভিযান করেন! নেপোলিয়ন নিশ্চয়ই তাহা সহ্য করিবেন না। তখন সিসিলিও হস্তচ্যুত হইবে।......তিনি গ্যারিবল্ডিকে নিরস্ত হইতে উপদেশ দিলেন। সিসিলি পীড্‌মণ্টের সহিত সংযুক্ত হউক, আর কিছু করিয়া কাজ নাই। গ্যারিবল্ডি সে কথায় কর্ণপাত করিলেন না। তিনি নেপ্‌ল্‌স্‌ অভিমুখে যাত্রা করিলেন; ফ্রান্সিস রাজ্য পরিত্যাগ করিয়া পলায়ন করিলেন। গ্যারিবল্ডি নেপ্‌ল্‌স্‌-এ প্রবেশ করিয়া নিজেকে সেখানকার Dictator বলিয়া জাহির করিলেন।......ক্যাভূর দেখিলেন—সিসিলির পর নেপ্‌ল্‌স্‌ তাহার পরে রোম না কি? গ্যারিবল্ডিকে বারণ করিলে কোনও ফল হইবে না; সবদিক বজায় করিতে হইলে পীড্‌মণ্টকে খোলাখুলিভাবে এক্ষেত্রে অবতীর্ণ হইতে হইবে। যদি রাগ করিয়া গ্যারিবল্ডি নেপল্‌স্‌ ও সিসিলিকে গণতন্ত্র (republic) করিয়া ফেলে? রাজাকে ক্যাভূর বলিলেন—'গ্যারিবল্ডি ক্যাট্টালিকায় পৌঁছিবার পূর্ব্বেই আমাদিগকে ভল্টার্ণো নদীর পারে উপস্থিত হইতে হইবে, নহিলে ইটালি যে তিমিরে সেই তিমিরে থাকিয়া যাইবে।'......ফলে দাঁড়াইল এই যে, গ্যারিবল্ডি ও ভিক্টর ইম্যানিউয়েল একত্র নেপ্‌ল্‌স্‌-এর রাজধানীতে প্রবেশ করিলেন। রাজার হস্তে সমস্ত ভার অর্পণ করিয়া, গ্যারিবল্ডি নিজ গৃহে ফিরিয়া গেলেন। ১৮৬১ খৃঃ অব্দে সংযুক্ত-ইটালিরাজ্যকে ইংলণ্ড ও ফ্রান্স স্বীকার করিয়া লইল।—ভেনিস ও রোম কিন্তু ইহার বাহিরে রহিল। কয়েক মাস পরে ক্যাভূরের মৃত্যু হইল।

* * * *

গ্যারিবল্ডি ভাবিলেন—'এইবার রোম হস্তগত করিতে হইবে।' আবার সিসিলীয় ভলণ্টীয়র-সৈন্য সমভিব্যাহারে তিনি ইটালিতে পদার্পণ করিলেন। রাজা কিন্তু, সৈন্য পাঠাইয়া, তাঁহাকে বন্দী করিয়া আনিলেন।

ভিক্টর ইম্যানিউয়েল্ দেখিলেন যে রোম না পাইলে ইটালিতে শান্তির সম্ভাবনা নাই। তিনি নেপোলিয়নের সহিত গোপনে কথাবার্ত্তা চালাইতে লাগিলেন। নেপোলিয়ন রোমের রক্ষণাবেক্ষণের জন্য যে ফরাসি সৈন্য উক্ত নগরের মধ্যে রাখিয়া দিয়াছিলেন, তাহা ফিরাইয়া আনিতে ইতস্ততঃ করিলেন। লোকে যদি বলে যে—তিনি পোপের বিরুদ্ধাচরণ করিতেছেন! অবশেষে স্থির হইল যে, ফরাসি সৈন্য রোম ছাড়িয়া ফিরিয়া আসিবে বটে, কিন্তু ভিক্টরের সৈন্য তথায় পদার্পণ করিতে পারিবে না; পরন্তু ছয়মাসের মধ্যে ভিক্টর যেন টিউরিণ হইতে অন্যত্র তাঁহার রাজধানী সরাইয়া লইয়া যান। নেপোলিয়নের উদ্দেশ্য সহজেই বুঝা গেল। একবার রাজধানী সরাইয়া লইয়া গেলে, আবার সহসা রোম নগরীকে ভিক্টর ইটালির রাজধানী বলিয়া জাহির করিতে পারিবে না। ১৮৬৫ সালে ফ্লরেন্স নগরী টিউরিণের স্থান অধিকার করিল। টিউরিণ-অধিবাসিগণের আক্ষেপের সীমা রহিল না—রোম হইলে আনন্দের কারণ হইত। কিন্তু...... ফ্লরেন্স!

* * * *

এখনও যে ভেনিস্ অষ্ট্রিয়ার হাতে রহিল; শত ক্ষুদ্র চেষ্টাতেও যে তথায় অষ্ট্রিয়ার প্রতাপ পূর্ব্ববৎ অক্ষুণ্ণ রহিয়া গেল; তাহা হইলে, সমগ্র ইটালির একেশ্বরত্ব হইল কোথায়? নেপোলিয়নেরও ইচ্ছা যে ভেনিস হইতে অষ্ট্রিয়া বহিষ্কৃত হউক; কিন্তু তজ্জন্য আবার অষ্ট্রিয়ার বিরুদ্ধে অস্ত্রধারণ করিতে তিনি ইতস্ততঃ করিতে লাগিলেন। ভিক্টর ইম্যানিউয়েল্ তাঁহাকে এবার খোসামোদ করিতেও নিতান্ত ইচ্ছুক ছিলেন না—কি জানি এবারেও যদি নেপোলিয়ন আরও কিছু জমি চাহিয়া বসেন! প্রুসিয়া সবেমাত্র ডেন্মার্কের নিকট হইতে শ্লেজ্‌বিক্—হোল্‌ষ্টাইন কাড়িয়া লইয়া, উত্তরে তাহার রাষ্ট্রীয় সীমারেখা আরও সরাইয়া লইয়া গিয়া, দক্ষিণে

অষ্ট্রিয়াকে টিউটন্ জাতির মধ্যে অপদস্থ করিয়া, তাহার স্থান অধিকার করিবার চেষ্টা করিতেছিল। সুতরাং, ইটালির সুবিধা হইয়া গেল। অষ্ট্রিয়ার বিরুদ্ধে সন্ধিপ্রস্তাবে প্রুসিয়া সম্মত হইল। নেপোলিয়নও ভাবিলেন—মন্দ কি! পরের দ্বারা যদি কার্য্যসমাধা হয়, তাহাতে তাঁহার আপত্তি থাকিবে কেন? কিন্তু একেবারে নির্লিপ্ত থাকিলে চলিবে না। তিনি গোপনে প্রুসিয়ার সহিত বন্দোবস্ত করিলেন যে, ভেনিস্ হইতে অষ্ট্রিয়া তাড়িত হইলে প্রুসিয়া যেন ভেনিসিয়াকে নেপোলিয়নের হস্তে অর্পণ করে; তিনি পরে বুঝিয়া-সুঝিয়া ভিক্টর ইম্যানিউয়েলকে উহা দিবেন। গোপন সর্ত্তের কথা ভিক্টর ইম্যানিউয়েল কিন্তু বিন্দুবিসর্গও জানিতে পারিলেন না।

* * * *

১৮৬৬ খৃঃ অব্দে অষ্ট্রিয়ার বিরুদ্ধে যুদ্ধ আরম্ভ হইল। কাষ্টোজা-ক্ষেত্রে ইটালীয় সৈন্য পরাজিত হইল। সমুদ্রবক্ষে লিস্সার যুদ্ধেও ইটালির নৌবাহিনী হটিয়া গেল। সেই বিষম দুর্দ্দিনে সকলেই বুঝিতে পারিল যে, দেশের সমগ্র শক্তি ভেনিসের উদ্ধারকল্পে নিয়োজিত করিতে না পারিলে কার্য্য সম্পন্ন হইবে না; এমন সময়ে সহসা যুদ্ধ স্থগিত হইয়া গেল। কোয়নিগ্‌গ্রেয়াট্‌জ ক্ষেত্রে প্রুসিয়া জয়লাভ করিয়া, ইটালির সহিত পরামর্শ না করিয়াই, অষ্ট্রিয়ার সহিত কথাবার্ত্তা কহিয়া, দিনকতকের জন্য যুদ্ধ স্থগিত রাখিল। কয়েকদিনের মধ্যে সন্ধি হইয়া গেল। ভেনিসিয়া ফরাসির হস্তে অর্পিত হইল। ফরাসি ইংরাজপ্রতিনিধি ভেনিস-বাসিগণের করে তাহাদের দেশ ফিরাইয়া দিলেন। তাহারা সমবেত হইয়া, ভোট দিয়া, স্বেচ্ছায় ইটালিরাজ্যভুক্ত হইল। ভিক্টর ইম্যানিউয়েলের সাধনা সিদ্ধ হইল। হায়; ক্যাভূর যদি এখন জীবিত থাকিতেন!

* * * *

কিন্তু রোম যে এখনও বাহিরে রহিল। বন্দী গ্যারিবল্ডি ক্যাপ্রেরা হইতে পলায়ন করিলেন। কতকগুলা সশস্ত্র দলের সর্দ্দার হইয়া তিনি রোমের বিরুদ্ধে অগ্রসর হইলেন ; কিন্তু পরাজিত হইয়া সরিয়া পড়িলেন। মহাগোল বাঁধিয়া গেল। ম্যাটসিনি বিরক্ত হইয়া রাজার বিরুদ্ধেই বিদ্রোহী হইতে প্রবৃত্ত হইলেন। এদিকে ১৮৭০ সালের জুলাই মাসে রোমের পোপ খৃষ্টীয় সঙ্ঘের এক বিরাট সভা আহ্বান করিলেন। এখন পর্য্যন্ত এইটিই রোমানক্যাথলিক চার্চ্চের শেষ সম্মিলন। ঠিক দুইদিন পূর্ব্বে নেপোলিয়ন প্রুসিয়ার বিরুদ্ধে যুদ্ধঘোষণা করিয়াছিলেন। রোম হইতে ফরাসি সৈন্য ফ্রান্সে প্রত্যাবর্ত্তন করিল ; a la Berlin শব্দে দিঙ্মণ্ডল-ধ্বনিত হইয়া উঠিল। এইত অবসর। ভিক্টর ইম্যানিউয়েল বিনীত ভাবে পোপকে রোমসম্বন্ধে আলাপ করিবার জন্য আহ্বান করিলেন। কোনও ফল হইল না। এমন সময়ে সেডান ক্ষেত্রে নেপোলিয়ন ধরা পড়ার সংবাদ ভিক্টরের কানে পৌঁছিল। কালবিলম্ব না করিয়া, রাজার সৈন্য রোমের দিকে অগ্রসর হইল। রোম তাঁহার হস্তগত হইল। ভেনিসের মত, রোমের অধিবাসীরা স্বেচ্ছায় ভোট দিয়া, রোমকে ইটালি-রাষ্ট্রভুক্ত করিয়া দিল। —১৮৭২ সালে রোম নগরী সমগ্র ইটালির রাজধানী হইল।

* * * *

পাঁচ বৎসর কাটিয়া গেল। ক্রিস্পি, রাজার ক্যাবিনেটে প্রবেশ লাভ করিলেন। একসময়ে তিনি, ম্যাটসিনির শিষ্যত্ব গ্রহণ করিয়া, রাজ্যতন্ত্রের বিরুদ্ধে দণ্ডায়মান হইয়াছিলেন। কিছুকাল পরে, তিনি বুঝিতে পারিলেন যে রাজা না থাকিলে ইটালির রাষ্ট্রীয় স্বপ্ন বিষম অনর্থ ঘটাইবে। তখন তিনি, ম্যাট্‌সিনিকে ছাড়িয়া, গ্যারিবল্ডিকে গুরুত্বে বরণ করিলেন। তাঁহার রাজনৈতিক জীবনের, প্রথমাংশটা এমনি করিয়া আকা-বাঁকা পথে চলিয়া, শেষটা নিজের গন্তব্য ও কর্ত্তব্য স্থির করিয়া লইল। তাঁহার মত

প্রতিভাসম্পন্ন রাজভক্ত পুরুষের আবশ্যকতা অতি শীঘ্রই বুঝা গেল। ১৮৮১ খৃঃ অব্দে আল্‌জীরিয়ার সীমান্তে একদল লোক একটা ফরাসি পল্টনকে আক্রমণ করে। ফরাসি গভর্মেণ্ট টিউনিসের শাসনকর্ত্তাকে বলিল যে, ফ্রান্স আততায়ীদিগকে শাস্তি দিবে। এই প্রস্তাবের বিরুদ্ধে টিউনিস্ য়ুরোপের রাজন্যবর্গের নিকটে আবেদন করিল বটে; কিন্তু অল্পকালের মধ্যেই ফ্রান্স বিসার্টা দখল করিয়া বসিল। টিউনিস্ ফ্রান্সের বশ্যতা স্বীকার করিয়া সন্ধি করিতে বাধ্য হইল।......এই ব্যাপারে সমগ্র ইটালি ক্ষুব্ধ ও চঞ্চল হইয়া উঠিল। ইটালির অধিবাসী ব্যতীত আর কেহ যে সিসিলির এত সন্নিকটে নিজ প্রভাববিস্তার করিতে চেষ্টা করিবে, এমন চিন্তা কাহারও মনে উদিত হয় নাই। বিশেষতঃ, টিউনিসিয়াতে বহুসংখ্যক ইটালীয় নরনারী কাজকর্ম্ম করিতেছিল; তাহাদের মনে এই আশা ক্রমশঃ বলবতী হইয়া উঠিতেছিল যে—একদিন টিউনিসিয়া ইটালির উপনিবেশে পরিণত হইতে পারে। কিন্তু ঘটনাচক্রে ইটালি এ সময়ে কিছুই করিতে পারিল না। বিভিন্ন রাষ্ট্রীয় দলের নেতৃগণ এখন ইটালিকে জর্ম্মনি ও অষ্ট্রিয়ার সহিত সখ্যসূত্রে আবদ্ধ করিবার ইচ্ছা প্রকাশ করিলেন;—ক্রিস্পি ও সিড্‌নি সন্নিনো বিশেষভাবে এই দিকে ঝুঁকিলেন। আরও একটু কথা ছিল।—পোপকে ছলে-বলে-কৌশলে নবীন ইটালির রাষ্ট্রতন্ত্রে সম্মত করিয়া রাখা হইয়াছিল। যদি কোনও সূত্রে তিনি, অষ্ট্রিয়া ও জর্ম্মনির সাহায্য লইয়া, আবার নিজের রাষ্ট্রীয় স্বাতন্ত্র্য প্রতিষ্ঠিত করিতে চেষ্টা করেন! মহিষী-সমভিব্যাহারে রাজা হাম্বার্ট (বলিতে ভুলিয়া গিয়াছি যে, ১৮৭৮ সালে রাজা ইম্যানিউয়েলের মৃত্যু হইয়াছিল) ভিয়েনা নগরীতে উপস্থিত হইলেন।—অষ্ট্রিয়া, ইটালি ও জর্ম্মনিতে রাজা-প্রজার আনন্দের সীমা রহিল না।

১৮৮২ খৃঃ অব্দের মে মাসে মধ্য য়ুরোপের শক্তিত্রয়ের মৈত্রী কাগজে-

কলমে পাকাপাকি হইয়া গেল। দিনকয়েকের মধ্যেই গ্যারিবল্ডি ইহলোক পরিত্যাগ করিলেন। ইটালির ইতিহাসে তাঁহার অক্ষয়কীর্ত্তি স্বর্ণাক্ষরে খোদিত হইয়া আছে। আজ এই মহাপ্রলয়ের মধ্যে, যেন তাঁহার প্রেতাত্মা আল্পস এর তুঙ্গশৃঙ্গে দণ্ডায়মান হইয়া, স্বদেশবৈরীকে নিপাত করিবার জন্য গভীর নিশীথে নক্ষত্রালোকে ইটালির সৈনিকগণকে আহ্বান করিতেছেন! ঘটনাচক্রে আজ ইটালির পরমবৈরী—অষ্ট্রিয়া; আর, অষ্ট্রিয়ার বিরুদ্ধে সমর ঘোষণা করিলেন—ব্যারণ সিড্নি সন্নিনো। ১৯১৫ খৃঃ অব্দের মে মাসে ইটালি অষ্ট্রিয়ার বিরুদ্ধে যুদ্ধ-ঘোষণা করিল।

* * *

জর্ম্মানির চান্সেলর ডাক্তার ফন্ বেট্‌ম্যান, হল্‌বেগ্ বলিলেন—'অষ্ট্রিয়া-হাঙ্গেরি কিম্বা জর্ম্মান, কেহই ইটালিকে ভয় দেখায় নাই। একবিন্দু রক্তপাত না করিয়াও, একজন ইটালীয়ানের জীবন বিপন্ন না করিয়াও, ইটালি তাহার অভীপ্সিত দ্রব্য পাইত, টাইরল প্রদেশে এবং ইজঞ্জো নদীতীরে—যতদূর পর্য্যন্ত ইটালীয় ভাষা কথিত হয়—সর্ব্বত্রই ইটালীয় জাতির আকাঙ্ক্ষা পূর্ণ করা হইত; ট্রীষ্ট্-প্রদেশে ইটালীয় জাতির 'নেশনত্ব' বজায় রাখিবার ব্যবস্থা করা হইত; আল্‌বানিয়াতে ইটালি যাহা ইচ্ছা তাহাই করিতে পাইত; ভ্যালোনা বন্দর সম্বন্ধেও কেহ কোন কথা কহিত না।—কেন তবে ইটালি আমাদের পরামর্শ লইল না?' তদুত্তরে ইটালির পররাষ্ট্র-সচিব ব্যারণ সন্নিনো বলিলেন—'ইটালীয় জাতীয়তা-সম্বন্ধে অষ্ট্রিয়া বরাবর একটা কূটনীতি পালন করিয়া আসিতেছে—আড্রিয়াটিক্ সাগরের তীরে, যেমন করিয়াই হউক, ইটালীয় জাতির নেশনত্ব ও জাতীয়তা সম্পূর্ণরূপে উচ্ছেদ করিতে হইবে। সর্ব্বত্রই ক্রমে-ক্রমে ইটালীয় কর্ম্মচারীর পরিবর্ত্তে ভিন্ন জাতীয় লোক নিযুক্ত করা হইতেছে; নানাপ্রকার লোভ দেখাইয়া ভিন্নভিন্ন জাতির শতশত গৃহস্থকে

সমুদ্রতীরবর্ত্তী প্রদেশে বাস করিবার সুবিধা করাইয়া দেওয়া হইতেছে; ট্রীষ্টের স্বায়ত্তশাসনক্ষমতা খর্ব্ব করিয়া দেওয়া হইয়াছে; নূতন ইটালীয় স্কুল-স্থাপনে যৎপরোনাস্তি বাধা দেওয়া হইতেছে; ধর্ম্মাধিকরণে, বিশ্ববিদ্যালয়-স্থাপনে বাণিজ্য-ব্যবসায়ে ইটালীয় জাতিকে মাথা তুলিতে দেওয়া হইতেছে না। মাঝে মাঝে diplomatic কথাবার্ত্তা চলিয়াছে। কিন্তু এবার, এই বল্‌কান্‌-ব্যাপারে, অষ্ট্রিয়া, সন্ধির সর্ত্তমতে, আমাদিগকে আগে কিছু জানায় নাই, অথচ Article VII অনুযায়ী আমাদিগকে জানান একান্ত আবশ্যক ছিল। শেষপর্য্যন্ত আমরা Italia Irredenta (অষ্ট্রিয়াধীন) ইটালি সম্বন্ধে পাকা-কথা পাইলাম না; তাই, তেত্রিশ বৎসর পরে, ৪ঠা মে তারিখে মধ্য য়ুরোপের শক্তিত্রয়-মৈত্রী denounce করিতে হইল।'

* * *

১৮৬৬ খৃঃ অব্দে, যে দিন বিজয়ী গ্যারিবল্ডিকে ট্রেন্টিনো গিরিসঙ্কট হইতে প্রত্যাবৃত হইবার জন্য প্রধান সেনাপতি দূতমুখে বলিয়া পাঠাইলেন —"অগ্রসর হইও না; সন্ধি করিবার ব্যবস্থা হইতেছে"—সেইদিন হইতে এই ইটালীয় Irredentism-এর আরম্ভ। গ্যারিবল্ডি বুঝিতে পারিলেন, ভেনিস পাওয়া যাইবে; কিন্তু ট্রীষ্ট্‌-ট্রেন্ট্‌-ডাল্‌মেশিয়া পাওয়া যাইবে না। তাই, আজ, আল্পসের গিরিসঙ্কটে ইটালীয় সৈনিক পুরুষের সম্মুখে তাঁহার প্রেতমূর্ত্তি আবির্ভূত হইয়া, অঙ্গুলিনির্দ্দেশে তাঁহার প্রাণাধিক প্রিয়তমা Italia miaর দিকে সকলের দৃষ্টি আকৃষ্ট করিতেছে;—তাঁহার চক্ষুদ্বয় প্রোজ্জ্বল, বাহুদ্বয় প্রসারিত; অধিত্যকায়-উপত্যকায়, আকাশে-গিরিকন্দরে, স্তব্ধ নক্ষত্রালোকে, তাঁহার Italia mia যেন করুণ সুরে ধ্বনিত হইতেছে।

* * *

পালামেজ্জিও ক্রিস্পি যখন বুঝিতে পারিলেন যে—ট্রেন্টিনো পাওয়া যাইবে না; বিস্মার্ক যখন তাঁহাকে বলিলেন—'কি করিব? নেপোলিয়ন ও ফ্রান্স যোসেফ্ দুই সম্রাটে মিলিয়া সমস্ত ভাঙ্গা-গড়া আগে হইতেই স্থির করিয়া ফেলিয়াছিলেন; প্রুসিয়ার সহিত আদৌ এ বিষয়ে পরামর্শ করা হয় নাই';—তখন হইতে তিনি সঙ্কল্প করিলেন, যেমন করিয়াই হউক, অষ্ট্রিয়ার সহিত সখ্যবন্ধন বজায় রাখিতে চেষ্টা করিতে হইবে। যখনই গোলযোগের চিহ্নপ্রকাশ পাইয়াছে, তখনই তিনি, কড়া ব্যবস্থা করিয়া, দুষ্টের দমন করিতে লাগিলেন। ভিতর ভিতর তিনিও যে Irredentist ছিলেন, সেবিষয়ে কিছুমাত্র সন্দেহ থাকিতে পারে না। ইটালির এমন কোনও অধিবাসী ছিল না, যিনি ট্রেন্টিনো পাইবার আকাঙ্ক্ষা মনে মনে পোষণ করিতেন না। কিন্তু ক্রিস্পি, অনন্যোপায় হইয়া, শক্তিত্রয়-মৈত্রীর উপর একান্ত নির্ভর করিয়া, কার্য্য করিতে বদ্ধ-পরিকর হইলেন। অত্যন্ত অসহ্য হইয়া উঠিলে, অষ্ট্রিয়ার পররাষ্ট্রসচিবকে ট্রেন্টিনোর শাসনপ্রণালী সম্বন্ধে সতর্ক করিয়া দিতেন। তাঁহার একখানি পত্রে ( ২৯এ জুলাই, ১৮৯০ ) দেখিতে পাই, তিনি লিখিতেছেন—'আমার দৃঢ়বিশ্বাস যে আমাদের রাষ্ট্রীয়সখ্যতা, ইটালি ও অষ্ট্রিয়া উভয়ের পক্ষে মঙ্গলকর। ইটালি তাহার চতুঃসীমার রক্ষণাবেক্ষণ অবশ্যকর্ত্তব্য বলিয়া বিবেচনা করে। দুর্ভাগ্যবশতঃ ফ্রান্সকে বন্ধুভাবে পাওয়া এখন তাহার পক্ষে সম্ভবপর নহে; সুতরাং, অষ্ট্রিয়ার সহিত অচ্ছেদ্যবন্ধনে আবদ্ধ হওয়া তাহার দরকার। যাহাতে এ বন্ধুত্ব নষ্ট হইতে পারে, এমন কিছু করা উচিত নয়। যদি অষ্ট্রিয়া আমাদের হাতছাড়া হইয়া যায়, তাহা হইলে হয় ত সে, আমাদের বিরুদ্ধে ফ্রান্সের সহিত ষড়্যন্ত্র করিয়া, পোপের ক্ষমতা পুনরুজ্জীবিত করিতে পারে। ওদিকে আবার অষ্ট্রিয়ারও

ইটালিকে আবশ্যক; অবস্থাবিশেষে ইটালি তাহার যথেষ্ট সাহায্য করিতে পারে। আল্পস্ ও আড্রিয়াটিক সম্বন্ধে নিশ্চিন্ত হইয়া, অষ্ট্রিয়া তাহার প্রাচ্য সীমান্তের দিকে বেশী মনোযোগ করিতে পারে; সেই দিকেই তাহার স্বার্থ ব্যাহত হইবার আশঙ্কা আছে।' অতএব, অষ্ট্রিয়া যেন ইটালীয় জাতিকে ব্যতিব্যস্ত করিয়া না তুলেন। উভয়েরই যখন উভয়কেই আবশ্যক, তখন দ্বন্দ্ব-কলহে কাহারও লাভ নাই।

*         *         *

কিন্তু ব্যাপারটা ক্রমশঃই গুরুতর হইয়া দাঁড়াইল। ট্রেন্টিনো প্রদেশে ইটালীয়দিগের সংখ্যা প্রায় চারলক্ষ; খাঁটি অষ্ট্রিয়ান্—মাত্র দশ-বার হাজার। ট্রেন্টিনোর ভৌগোলিক অবস্থান দেখিয়া বোধ হয় যেন ইহার ইটালির সহিত নৈসর্গিক সম্বন্ধ বিধির বিধান। স্থানে স্থানে লম্বার্ড বা ভেনিসীয় ভাষা ব্যবহৃত হয়। ইহাদের প্রধান কারবার—রেশমের। ব্যবসা চলিত প্রধানতঃ ভেনিসিয়া ও লম্বার্ডির সহিত। কিন্তু লম্বার্ডি ও ভেনিসিয়া স্বতন্ত্র ইটালি রাজ্যভুক্ত হইলে, এই ব্যবসাটি নষ্ট হইয়া গেল। এখন সেখানকার অধিকাংশ লোক কৃষিকার্য্যে জীবনযাত্রা নির্ব্বাহ করিতে লাগিল। সহরে অল্প লোকই বাস করে। গভর্মেণ্টের দিক্ দিয়া দেখিলে, এই পার্ব্বত্য প্রদেশটীকে একটা প্রকাণ্ড সেনানিবাস বলিলে অত্যুক্তি হয় না। সেনানীর হুকুমে কোনও ইটালীয় শিল্পীর আবেদন গ্রাহ্য হইত না; কোনও কারণে, বা অকারণে, তাহাকে বহিষ্কৃত করিতে পারিলে ভাল হয়; ইটালীয় অর্থে ট্রেন্টিনোর শিল্পবিস্তার নিষিদ্ধ। ইটালি হইতে গরু ভেড়াপর্য্যন্ত আমদানি করা বন্ধ করিয়া দেওয়া হইল। অষ্ট্রিয়ার চোখে—ট্রেন্টিনো 'দক্ষিণ টাইরল্' ভিন্ন আর কিছু নহে। ট্রেন্টিনো

নামে যদি ইটালির গন্ধ থাকে, দক্ষিণে টাইরলে ত একেবারেই তাহা নাই।

*    *    *

ট্রীষ্ট, ফিউম্, অষ্ট্রিয়া, ডলিমেশিয়া সম্বন্ধে মোটামুটি একটা কথা বলা যাইতে পারে,—সহরতলি জায়গার অধিবাসিগণ ইটালিয়ান; গ্রাম্য লোকগুলা অধিকাংশই স্লাভ। ট্রীষ্টের লোক সংখ্যা দুইলক্ষেরও অধিক, কিন্তু অত্যাচারের সীমা ছিল না। অষ্ট্রিয়ান গভর্মেণ্ট, দূরদেশ হইতে স্লাভ আনাইয়া, ইটালীয়দিগকে জব্দ করিবার চেষ্টা করিতেছিল। এমন অনেকের সন্দেহ হইয়াছিল যে, অষ্ট্রিয়ার যুবরাজ, সারাযেভোয় হত না হইলে, এই অঞ্চলে তিনি একটা স্লাভ ষ্টেট গড়িয়া তুলিতেন;

*    *    *

অথচ ক্রিস্পি যে রাষ্ট্রনীতি অবলম্বন করিয়াছিলেন, তাহা পরিত্যাগ করা একেবারেই অসম্ভব। টাকার অত্যন্ত দরকার; কিন্তু পারিসে পাইবার সম্ভাবনা নাই। তিনি বিস্মার্ককে বলেন—যদি জর্ম্মন্ ব্যাঙ্ক-গুলার কর্তৃপক্ষীয়েরা ইটালিতে ব্যাঙ্ক স্থাপিত করে, তাহা হইলে ইটালির বড় উপকার করা হয়। ইটালির গরজ বুঝিয়া, বিস্মার্ক, যেন কতকটা অনিচ্ছার সহিত তাঁহার প্রস্তাবে সম্মত হইলেন। কাথাবার্ত্তা পাকা হইয়া গেলে, ১৮৯৪ খৃঃ অব্দে Banca Commerciale Italiana স্থাপিত হইল। তিন কোটী মুদ্রা মূলধনের অধিকাংশই জর্ম্মন, অষ্ট্রিয়ান ও সুইস্ ধনীদিগের টাকা। আজিকার এই মহা-যুদ্ধের প্রারম্ভে তাহার মূলধন দাঁড়াইয়াছে প্রায় এক সহস্র কোটী মুদ্রা! অল্পদিনের মধ্যেই ইটালির সমস্ত বাণিজ্য-পোত এই ব্যাঙ্কের জালের মধ্যে আসিয়া পড়িল; The Navigazione Generale

Italiana, The Lloyd Italiano প্রভৃতি বড় বড় কারবারগুলা ইহার নিকটে আত্মসমর্পণ করিল। এই ব্যাঙ্ক তখন লোহা-ইস্পাতের ব্যবসায়ে টাকা ধার দিতে লাগিল, রণতরী নির্ম্মাণে সাহায্য করিতে লাগিল; জর্ম্মনি হইতে প্রতি বৎসর এগার লক্ষ মণ লোহা আমদানীর ব্যবস্থা করিল। রাসায়নিক, খনিজ ও তাড়িৎ-বিজ্ঞানের দ্রব্যাদি ও জর্ম্মনি হইতে আসিতে আরম্ভ করিল। ক্রিস্পি যাহা স্বপ্নেও ভাবেন নাই, তাহাই হইল। 'শনৈঃ পন্থা, শনৈঃ পর্ব্বতলঙ্ঘনম্' নীতিসূত্র ধরিয়া আল্পস্ পর্ব্বত-লঙ্ঘন করিয়া জর্ম্মনজাতি ইটালির মধ্যে ধীরে ধীরে economic penetration আরম্ভ করিয়া দিল।

* * *

বিদ্যালয়ের ভিতর দিয়া আর এক রকম অনুপ্রবেশের পন্থা জর্ম্মনি অবলম্বন করিল। এই educational penetration অত্যন্ত সাঙ্ঘাতিক হইয়া দাঁড়াইল। তখন য়ুরোপে জর্ম্মনির পাণ্ডিত্য ও বিদ্যাচর্চ্চার ব্যবস্থা দেখিয়া সকলেই চমৎকৃত হইয়াছিল। ইটালি হইতে দলে দলে যুবকবৃন্দ, জর্ম্মনির বিশ্ববিদ্যালয়ে শিক্ষালাভ করিয়া প্রত্যাবৃত্ত হইয়া স্বদেশে জর্ম্মনির শিক্ষাদীক্ষাবিস্তারের অনুকরণ করিবার প্রয়াস পাইল। ইটালির বাইশটি বিশ্ববিদ্যালয়ে ইটালীয় ছাত্রবৃন্দকে অল্পে অল্পে শিখান হইল যে, ইটালীয় সভ্যতায় যাহা কিছু সুন্দর, যাহা কিছু সারবান, তাহা লাটিন-মস্তিষ্ক সঞ্জাত নহে;—যে জর্ম্মন্ জাতিকে রোমের ইতিহাস-রচয়িতা ট্যাসিটস্ 'বর্ব্বর' আখ্যা প্রদান করিয়াছিলেন, সেই জর্ম্মন জাতির মস্তিষ্ক-প্রসূত; তাহারই কঙ্কালসার লাটিন সভ্যতার মধ্যে প্রাণসঞ্চার করিয়া সমগ্র য়ুরোপীয় সভ্যতার চেহারা ফিরাইয়া দিল; লাটিন ইটালিতে সমাগত জর্ম্মন জাতি যে বীজ বপন করিয়াছিল, তাহারই ফসল খ্রীষ্টীয় মধ্যযুগের নবজাগরণে—Renaissance-এ দেখা গেল।

সেই নব জাগরণের যুগের দেড় শত বিখ্যাত নাম উদ্ধৃত করিয়া একজন জর্ম্মন লেখক দেখাইলেন যে—তাঁহাদিগের মধ্যে ১৩০ জন নিঃসন্দেহ জর্ম্মন; তাঁহাদের চোখ, চুল, চেহারা, নরকপাল, সমস্তই তাঁহাদের জর্ম্মন্তের সাক্ষ্য দিতেছে। বাকী ২০ জনও জর্ম্মন, কিন্তু সঙ্কর। এত বেশী বাড়াবাড়ি করিতে গিয়া কিন্তু জর্ম্মনি ঠকিয়া গেল। তাহার Cultural penetration ইটালীর অন্তর্নিহিত কোন এক কঠিন মর্ম্মরস্তরে ঠেকিয়া পিছলিয়া গেল।

* * * *

জর্ম্মনি এইবার ইটালীর Home politicsএর ভিতর দিয়া বাজি মাৎ করিতে চেষ্টা করিল। দেশের অধিকাংশ লোক বুঝিতে পারিল—ইটালীর ভয় অষ্ট্রীয়া অপেক্ষা জর্ম্মনির বেশী; কিন্তু দেশের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ Politician জিওলিট্টি, নিজের গূঢ় উদ্দেশ্য সিদ্ধ করিবার অভিপ্রায়ে জর্ম্মনির সহিত বন্ধুভাবে কথাবার্ত্তা চালাইতে লাগিলেন। সন্নিনো প্রমাদ গণিলেন।—তিনি যে বরাবর জর্ম্মনিকে সন্দেহের চক্ষে দেখিয়া আসিতেছেন। ক্রিস্পির বিশ্বস্ত অনুচর হইয়াও তিনি জর্ম্মন ব্যাঙ্কগুলাকে কখনও বেশী সুবিধা করিতে দিতে চাহেন নাই। অথচ পার্লামেণ্টের অধিকাংশ সভ্য জিওলিট্টির মুঠার ভিতরে। জর্ম্মন রাজপ্রতিনিধি ফন্ বুএলো তাঁহাকে বুঝাইয়া দিলেন—বিনা যুদ্ধে ইটালী অনেকটা সুবিধা করিতে পারিবে। জিওলিট্টি, রাজার সহিত দেখা করিয়া তাঁহাকে এই কথা বুঝাইয়া দিলেন। গত্যন্তর না দেখিয়া সন্নিনো পদত্যাগ করিলেন। সমগ্র ইটালীয় জাতি ক্ষিপ্ত হইয়া উঠিল—গ্যারিবল্ডির Italia mia কি জর্ম্মনির দাসী হইয়া থাকিবে?—দেশদ্রোহী জিওলিট্টির নিপাত হউক!—জিওলিট্টি রোম হইতে পলায়ন করিলেন। সন্নিনো স্বপদে পুনঃ প্রতিষ্ঠিত হইলেন। তারপর?...আল্পস্‌এর শিখরদেশে এই গরুড়ের লড়াই।

# য়ুরোপের বর্ত্তমান সমস্যা

## ( ১৩২৯ )

ইংরাজ বলিলেন,—"জেনোয়ায় চল"।

ফরাসী ঘাড় নাড়িলেন,—"জাহান্নমে যাও। ভার্সাইল পরিত্যাগ করিয়া পাদমেকং ন গচ্ছামি।"

জর্ম্মন একটু ইতস্ততঃ করিয়া বলিলেন,—"জানিয়া শুনিয়া চুপ করিয়া থাকা যায় না। নিমন্ত্রণ পাইলে জেনোয়ায় কেন, যেখানে বল, যাইতে রাজি আছি।"

রুশ বলিলেন,—"যাহা হউক, এত দিন পরে অপাঙ্‌ক্তেয় বল্‌শেভিক যে তোমাদের পঙ্‌ক্তিতে আসন পাইবার উপযুক্ত বলিয়া বিবেচিত হইয়াছে, ইহা মন্দ রহস্য নয়। তবে,—জেনোয়া কেন, বাপু? লণ্ডন হইলে স্বয়ং লেনিন্ সশরীরে নিমন্ত্রণ রক্ষা করিতে পারিতেন। আপাততঃ তাঁ'র শরীর কিছু খারাপ বটে। কিন্তু শুনিতেছি না কি যে, আমাদিগকে পরীক্ষা করিয়া লওয়া হইবে, আমরা শান্ত ভালমানুষ কি না? খবরদার!"

পোল বলিলেন,—"ফরাসী যখন বিমুখ, তখন আমার কি জেনোয়ায় যাওয়া উচিত? কিন্তু যাব, কি যাব না, মিছে সে ভাবনা; যাইতেই হইবে। জর্ম্মনির মার্ক তবু পদে আছে; আমার মার্ক আমাকে কি না বিপদে ফেলিয়াছে! আমার কথায় কেহ কর্ণপাত করিবে কি? ছোট-আঁতাতের সঙ্গে একজোটে মিলিয়া কাজ করিলে হয় না?"

চেকো-শ্লোভাক—"তা' বেশ ত; আমাদের তাহাতে আপত্তি নাই। জেনোয়ায় ছোট-আঁতাৎ ও পোল্যাণ্ড সম্মিলিত হইয়া কাজ করুক।"

যুগো-শ্লাভিয়া—"ঠিকই ত ; আমরা পরস্পরের দুঃখকাহিনী ভাল করিয়া বলিতে পারিব।"

রুমানিয়া—"তা বটেই ত। এখন আমাদের ছোটআঁতাতের স্বার্থ ও পোল্যাণ্ডের স্বার্থ পরস্পরবিরোধী নহে। তবে দলে পুরু হওয়া মন্দ কি ?"

অষ্ট্রীয়া—"আমি কি করি ? আমার নাড়ী কাটিয়া যে কয়টি রাষ্ট্রশিশু আজ সদ্যোজাত গরুড়ের মত চন্দ্রলোকে অমৃতের সন্ধানে ছুটিতেছে, তাহারা কি এই বিনতারূপিণী দাসীবৃত্তিধারিণী পরমুখাপেক্ষীকে সঙ্গে লইতে আজ লজ্জা বোধ করিবে ? কিন্তু আমার যে নান্যঃ পন্থাঃ।"

ইটালী বলিলেন,—"জেনোয়ায় আসিবে ? একটু সবুর কর। এখানকার রাষ্ট্রযন্ত্র প্রায় বিকল হইবার জোগাড় হইয়াছে। অমাত্যবর্গ এতই চঞ্চল যে, জেনোয়ায় কি কি বিষয় আমাদের তরফ হইতে কি ভাবে আলোচিত হওয়া উচিত, তাহা নির্দ্ধারণ করিবার চেষ্টা ত কাহারও দেখি না। আগে নিজের ঘর-করনা ঠিক না করিয়া আন্তর্জ্জাতিক বিপ্লবের মিটমাট করিবার চেষ্টা বৃথা।"

পোঁয়াকারে মাথা তুলিলেন।—"তবু ভাল! য়ুরোপের জাহান্নমে যাওয়ায় বাধা পড়িল। আমার আপত্তির কথা আমি ঘরে বাহিরে খোলসা করিয়া জানাইতে দ্বিধা করি নাই ; কিন্তু তোমার আপত্তি কি ?"

জিওলিট্টির ভ্রূ কুঞ্চিত হইল।—"জেনোয়ায় অষ্টবজ্রসম্মিলন তোমার ভাল লাগিতেছে না কেন, তাহা আমি জানি। তুমি কিছুতেই বিশ্বাস করিতে পারিতেছ না যে, এই অষ্টবজ্র-সম্মিলন না হইলে য়ুরোপ শাপমুক্ত হইবে না। নেপোলিয়নের মুখোস পরিয়া সভ্য জগতের রঙ্গমঞ্চের উপর তোমার আস্ফালনের ও তাণ্ডবের পশ্চাতে মার্শ্যাল ফশএর অসির ঝনৎকার আটলাণ্টিক মহাসাগর অতিক্রম করিয়া সুদূর ওয়াশিংটনের কর্ণপটহে

ধ্বনিত হইয়াছে। কুক্ষণে ব্রিয়াঁ লয়েড্ জর্জ্জের সঙ্গে গল্ফ্ ক্রীড়া করিলেন ; প্যারী নগরে প্রত্যাবর্ত্তন করিতে না করিতেই তিনি দেখিলেন যে, সেই খেলার ফটোগ্রাফ সর্ব্বত্র ছড়াইয়া পড়িয়াছে। কাগজওয়ালারা দেখাইল, কি কৌশলে সুচতুর ওয়েল্স্ খেলোয়াড় সরল কেল্টকে পরাজয় স্বীকার করাইতেছে। ব্রিয়াঁ পদত্যাগ করিতে বাধ্য হইলেন। তুমি তাঁহার আসন অধিকার করিয়া বসিলে। সভ্যজগৎ বুঝিল, এইবার পোঁয়াকারে ও লয়েড্ জর্জ্জের দ্বৈরথ-যুদ্ধ অবশ্যম্ভাবী। ভার্স াইলের লয়েড্ জর্জ্জ, আইরিশ ফ্রী ষ্টেটের লয়েড জর্জ্জ, জেনোয়া অভিযানের লয়েড্ জর্জ্জ আজ হঠাৎ রথ হইতে অবতরণ করিতেছেন না কি ? পৃথিবী কি তাঁহার রথচক্র গ্রাস করিল ? তাঁহার সারথি, প্রাইভেট সেক্রেটরী সার জর্জ্জ ইয়ঙ্গার মূর্ত্তিমান্ টোরিবিদ্রোহের মত আজ বিমুখ হইয়া দাঁড়াইয়াছেন। লয়েড জর্জ্জ সরিয়া পড়িলে তুমি কি নিষ্কণ্টক হইবে ? ইংরাজ বলিতেছেন,—তুমি যে-সে লোক নও ; তুমি একটি মূর্ত্তিমান্ প্রোগ্রাম। তুমি জীবন্ত ভার্স াইল্ !”

পোঁয়াকারে মৃদুভাবে বলিলেন,—“তুমিও কি একটি প্রোগ্রাম নও ? দুই বৎসর এখনও পূর্ণ হয় নাই, ১৯২০ খৃষ্টাব্দের ৯ই জুন নিট্টি পদত্যাগ করিতে বাধ্য হইলে তুমি পনের দিনের মধ্যে নূতন রাষ্ট্র-সংসদ্ গঠিত করিলে। তদবধি ধনী ও নির্ধ নের দ্বন্দ্বে তোমার হস্তক্ষেপ, তোমার কার্য্য-প্রণালী, তোমার কাটা-ছাঁটা প্রোগ্রাম...আর,—ইটালীর ভূতপূর্ব্ব রাজমন্ত্রী নেপোলিয়নের নাম লইয়া শ্লেষ করিতেছেন ! উত্তম।”

জিওলিট্টি ছাড়িবার পাত্র নহেন। “শ্লেষ করিব কেন ? তুমি বোধ হয়, আমাকে স্মরণ করাইয়া দিতে চাও যে, তোমাদের তৃতীয় নেপোলিয়ন না থাকিলে আমাদের ইটালী-রাষ্ট্র গঠিত হইত না। আমরা তাহা অবনত-মস্তকে স্বীকার করিয়া লইব। কিন্তু তিনি তাঁহার সাহায্যদানের পরিবর্ত্তে

যে দুইটি প্রদেশ দখল করিয়া লইলেন, তাহাদের সহিত আমাদের বহু কালের স্মৃতি জড়িত;—নীস্, গ্যারিবল্ডির জন্মভূমি; আর স্যাভয়, আমাদের রাজবংশের কুলপরিচয় বহু যুগ ধরিয়া দিয়া আসিতেছে। জর্ম্মনির কাছেও আমাদের রাষ্ট্রসংগঠন ব্যাপারে আমরা ঋণ স্বীকার করিতে বাধ্য।”

বিদ্রূপের স্বরে পোঁয়াকারে বলিলেন,—“তবু ভাল যে, এখনও জর্ম্মনিকে সুখ্যাতি করিবার লোক সভ্যজগতে অন্ততঃ একজন জীবিত আছেন। তোমার ঐ ভদ্র জর্ম্মনিটি কিন্তু কোনও বিষয়ে ঋণ স্বীকার করিতে চাহেন না; তাই মহাসংসদ্ (Supreme Council)এর এত মাথাব্যথা; তাই ক্যানে (Cannes); তাই জেনোয়া! ভার্সাইল্ সন্ধির সর্ত্ত সে নেহাৎ গরজে পড়িয়া কিছু কিছু মানিতে বাধ্য হইতেছে। কিন্তু আমাদের ক্ষতিপূরণের সময় সে ক্রমাগত জবাব দিয়া আসিতেছে যে, সে সম্পূর্ণ অসমর্থ। গলা টিপিয়া জোর করিয়া যা কিছু আদায় করা হইতেছে। টাকাকড়ি সম্বন্ধে তার যত কিছু চাতুরী, তা আমাদের কাছে ধরা পড়িতেছে; কিন্তু লয়েড্ জর্জ্জ দেখিয়াও দেখিতেছেন না, ইহাই আমাদের আক্ষেপ। আবার ইংরাজী কাগজগুলাতে যে সুর বাজিয়া উঠিয়াছে, ফরাসীর পক্ষে তাহা মোটেই আরামপ্রদ নহে। কাজেই আমাদের কাগজওয়ালারাও পাল্টা জবাব গাহিতেছে। ইংরাজ বলেন, আমরা আট লক্ষ সশস্ত্র সুসজ্জিত সৈনিক রাখিয়াছি, সমগ্র য়ুরোপকে নেপোলিয়নের মত পদতলে রাখিবার জন্য;—তুমিও ত নেপোলিয়নের মুখোস-পরা ইত্যাদি ভাষা প্রয়োগ করিয়া ঐ রকমই ভাব প্রকাশ করিলে। যাক, সে সব বোঝাপড়া ইংরাজের সঙ্গে আমাদের করিবার সময় আসিয়াছে; কিন্তু জেনোয়ায় নহে। জেনোয়া লয়েড্ জর্জ্জের কীর্ত্তি; যেমন হেগ্ ট্রিবিউন্যাল্ ছিল নিকোলাসের কীর্ত্তি; জেনীভা, উইল্সনের কীর্ত্তি; ওয়াশিংটন্, হার্ডিঙ্গের কীর্ত্তি। যে বল্‌শেভিক রুশিয়া পূর্ব্বতন রোম্যানফ্ বংশের

আমলের সমস্ত ঋণ অস্বীকার করিয়া আমাদিগকে ভরাডুবি করিতে বসিয়াছে, তাহাকে না কি সাদরে জেনোয়া বৈঠকে আহ্বান করা হইয়াছে; জর্ম্মনিকেও না কি বিশেষ কিছু: সুবিধা করিয়া দিবার আয়োজন করা হইতেছে! সে ক্ষেত্রে আমরা সব দিক্ না বুঝিয়া সহসা একটা ফাঁদে পড়ি কেন? যাক, আমি কেবল নিজের কথাই বলিয়া যাইতেছি। আমরা পরস্পর বৃথা কথা কাটাকাটি করিতেছি। তোমাদের রাষ্ট্রীয় ব্যাপার কি এতই জটিল হইয়া উঠিয়াছে যে, য়ুরোপের এই দুর্দ্দিনে তুমি সকলকে আরও দিন কতক সবুর করিতে বলিতেছ?"

জিওলিট্টি বলিলেন,—"হইয়াছে বই কি! যুদ্ধশেষে ইটালী ঋণভারে প্রপীড়িত হইয়া দেখিল যে, বিজয়ী হইয়াও সে বিশেষ কিছু লাভ করিতে পারিল না। এসিয়া ও আফ্রিকার জর্ম্মন উপনিবেশে তার কোনও দাবী রহিল না। তুর্কী-রাষ্ট্রের অন্তর্গত বিশেষ বিশেষ ভূখণ্ডে ইংরাজ ও ফরাসী কোন এক কাল্পনিক নেশন-সঙ্ঘের (League of Nations) আদেশে তত্ত্বাবধায়ক নিযুক্ত হইয়া, সেই সমস্ত mandated territoryতে নিজ নিজ আধিপত্য বিস্তার করিতে আরম্ভ করিলেন। গ্রীস কোথা হইতে আসিয়া তাহাদের পাশে আসর জুড়িয়া বসিল; ইটালী কিন্তু দন্তস্ফুট করিতে পাইল না। এমন কি, তাহার বড় সাধের আড্রিয়াটিকের পথে পাঁচ জনে কাঁটা দিল। এ দিকে সাধারণ শ্রমজীবীর অন্নসংস্থান করা ক্রমশঃ কঠিন হইয়া পড়িল। দেশের মধ্যে বলশেভিক-নীতির প্রচার বৃদ্ধি পাইল। লোকে ভাবিল, মস্কো-নীতির অনুসরণ করিলে সমাজ রক্ষা পাইবে। এই নবীন ভাব-মদিরা আমাদের সেনা-বিভাগকেও চঞ্চল করিল। তুমি অবশ্যই জান যে, নিট্টি-সংসদ্ তাড়াতাড়ি অনেক সৈন্য কমাইয়া দিলেন, পাছে রুশিয়ার মত একটা ভীষণ আকস্মিক বিপ্লব আসিয়া পড়ে। কিন্তু সোশ্যালিষ্টদিগের তাড়নায় নিট্টি-গভর্মেণ্ট টিকিল

না। লণ্ডন ও প্যারী নগরীতে রাষ্ট্র-সচিবদিগের সহিত সাক্ষাৎ করিয়া আড্রিয়াটিক সমস্যার সমাধানের তিনি কিরূপ চেষ্টা করিয়াছিলেন,—ব্রিয়াঁর বিপক্ষে থাকিয়াও তোমার তাহা অবিদিত ছিল না। এই সমস্ত কূট রাষ্ট্রনৈতিক তর্কবিতর্কের সূক্ষ্ম সূত্র ছিন্ন করিয়া কবিবর ডি-আনাঞ্জিও কেমন করিয়া ফিউম দুর্গ দখল করেন, কেমন করিয়াই বা তিনি বড়আঁতাঁৎ ও ছোট-আঁতাঁতের চাপে ফিউম পরিত্যাগ করিতে বাধ্য হয়েন, তাহাও তোমার অবিদিত নাই।"

পোঁয়াকারে বলিলেন,—"হাঁ, কিছু কিছু জানি বটে। আরও জানি যে, ধনী ও নির্ধনের দ্বন্দ্ব মিটমাট করিতে গিয়া তোমার গভর্মেণ্ট দেশের সমস্ত কল-কারখানা, শিল্প-ব্যবসায়ের উপর ধনীর ও শ্রমজীবীর সমান কর্তৃত্বাধিকার দাঁড় করাইয়া দিল। সোশ্যালিষ্ট পত্রিকা 'অবন্তী' তোমার জয় ঘোষণা করিল।"

জিওলিট্টি বলিলেন,—"সোশ্যালিষ্টদিগের মধ্যে দলাদলি আরম্ভ হইল। আরও গোল বাধাইল, একটা নবীন ন্যাশনালিষ্ট দল—ফ্যাসিষ্ট। লড়াই বন্ধ হইয়া যাইবার পর বহু সেনানী স্থানে স্থানে ছোট বড় ক্লব স্থাপিত করিতে আরম্ভ করিলেন; নাম হইল—Fasci dei Combattenti যোদ্ধসঙ্ঘ। গ্যাব্রীল ডি-আনাঞ্জিওর ফিউম্ অভিযানে ইহারাই দল ভারি করিয়াছিল। ধনী বণিক্ ও কল-কারখানাওয়ালারা ইহাদের সাহায্যে সোশ্যালিষ্ট ও অন্যান্য শ্রমজীবি-সম্প্রদায়ের উচ্ছেদ সাধন করিবার প্রয়াস পাইল। তোমরা ধনি-নির্ধন-নির্ব্বিশেষে সমাজের সকল স্তরে কায়মনোবাক্যে মিলিত হইয়া তোমাদের দেশের লক্ষ্মীকে ফিরাইয়া আনিবার চেষ্টা করিতেছ;—দলাদলি বাদ-বিসংবাদ যত কিছু—জর্ম্মনির নিকট হইতে ক্ষতিপূরণস্বরূপ কতকটা আদায় করা যায়; ইহাই তোমাদের একমাত্র আসল তর্কের বিষয়। আর আমাদের গত বৎসরে

কল-কারখানায়, রেলষ্টেশনে, জাহাজে নৌকায় রক্তপাত ও বহ্নিবিভীষিকা! মিলান, ফ্লরেন্স, ব্যারি, ট্রীষ্ট—সর্ব্বত্রই এই উচ্ছৃঙ্খল তাণ্ডব! গত জুন মাসে আমাকে পদত্যাগ করিতে হইল। বনমী নূতন ক্যাবিনেট গঠিত করিলেন। তিনি নিজে সোশ্যালিষ্ট, কতকটা ফ্যাসিষ্টদিগকে জব্দ করিতে তিনি সমর্থ হইয়াছেন। আবার এখন ক্যাবিনেটে গোলমাল বাধিয়াছে। একটা পাকাপাকি মীমাংসা না হওয়া পর্য্যন্ত জেনোয়া মন্ত্রণা-সভায় আমরা কিছুই করিয়া উঠিতে পারিব না।...অথচ জেনোয়ায় যদি ভার্সাইলের গলদ সারিয়া লইবার চেষ্টা হয়—"

বিদ্রূপের স্বরে পোঁয়াকারে বলিলেন,—"ভার্সাইলের গলদ তোমার আমার দোষে হয় নাই; হঠাৎ জর্ম্মনির প্রতি ইংরাজ অত্যন্ত করুণা-পরবশ হইয়া একটা অনর্থের সৃষ্টি করিতেছেন। তিনি বলেন যে, তিনি যদি আমাদের সাহায্য না করিতেন, তাহা হইলে আমরা অতলে ডুবিয়া যাইতাম। কথাটা হয় ত আংশিকভাবে সত্য। কিন্তু আমরা চার কোটি নরনারী প্রাণপ্রণে জর্ম্মনীর গতিরোধ না করিলে, ইংরাজ আজ কোথায় থাকিতেন? যে জর্ম্মনি আমাদের দেশকে বিধ্বস্ত করিয়া য়ুরোপের মধ্যে আমাদিগকে সর্ব্বাপেক্ষা ক্ষতিগ্রস্ত করিয়াছে, তাহার নিকট হইতে ক্ষতিপূরণস্বরূপ যাহা প্রাপ্য, তাহা আদায় করিবার চেষ্টা করিলেই ইংরাজ বাধা দিবার চেষ্টা করিতেছেন। অথচ আমাদের অর্থকোষ শূন্য; কিন্তু টেক্সের উপর টেক্স বসাইয়াও আমরা এবার বৎসরের আয়-ব্যয়ের হিসাব ঠিক রাখিতে পারিলাম না। গত মহা-সমরে অন্যূন পঞ্চদশ লক্ষ ফরাসী যুবক হত ও পঞ্চবিংশতি লক্ষ সাংঘাতিক-রূপে আহত হইয়াছে। এখন যদি আমরা অধিকৃত রাইন নদের তীরে লক্ষসংখ্যক কাফ্রী সৈন্যের সমাবেশ করাইয়া শত্রুদমনে চেষ্টিত হই, তাহা হইলে কেন আমাদের প্রতিবেশী পরমবন্ধুর গাত্রদাহ উপস্থিত

হয়? কেন তাঁহারা আমাদের শত্রুপক্ষীয়ের অভিযোগ নির্ব্বিচারে বিশ্বাস করিয়া বসেন? যে বলশেভিক রুশিয়ার সঙ্গে কোনও প্রকার মিত্রতাস্থাপনের চেষ্টা করা হইবে না,—ইংরাজের সঙ্গে এইরূপ সর্ত্ত আমাদের ছিল; কেন তাহার সহিত ইংরাজ বাণিজ্যসূত্রে গ্রথিত হইলেন,—অথচ আমাদের মতামত গ্রাহ্য করা সমীচীন বিবেচনা করিলেন না? রোমানফ বংশের বহুমূল্য হীরকাদি ইংরাজের বাজারে কেমন করিয়া প্রবেশ লাভ করিল? অথচ রোমানফের নামে ভূতপূর্ব্ব রুশিয়া গভর্মেণ্ট আমাদের নিকট হইতে ঋণ লইয়াছিল; আজ লেনিনের গভর্মেণ্ট সোজা বলিয়াছে যে, জারের আমলের ঋণের জন্য ইহারা কিছুমাত্র দায়ী নহে। সেই লেনিনের গভর্মেণ্টকে না কি জেনোয়া-সভায় প্রতিনিধি পাঠাইবার জন্য আহ্বান করা হইয়াছে? অথচ তুর্কীকে সে সভায় নিমন্ত্রণ করা হয় নাই;—কেন না, ইংরাজ বলিতেছেন, তুর্কী য়ুরোপের নহে; তুর্কী এসিয়ার রাষ্ট্র! সেই তুর্কীসাম্রাজ্য ভাংচুর করিয়া যেটুকু আমাদের তত্ত্বাবধানে রাখা হইল, সেটার জন্য সৈন্য-সামন্তের উপর প্রভূত অর্থব্যয় করিতে না পারিলে অ্যাঙ্গোরাকে লইয়া কিছু বিপন্ন হইবার সম্ভাবনা। রাইন নদের তটে ফরাসী সৈন্যরক্ষার খরচ জর্ম্মনি যোগাইতেছে। কিন্তু এই অদূর প্রাচ্য ভূখণ্ডে ঘরের কড়ি দিয়া সীমান্ত-রক্ষার চেষ্টা বেশী দিন না করিয়া, যদি আমরা অ্যাঙ্গোরাকে খানিকটা বন্ধুভাবে গ্রহণ করিয়া, তাহার হাতে ছাড়িয়া দিয়া থাকি, তাহাতে লর্ড কর্জ্জনের মাথার টনক নড়ে কেন? বলশেভিক রুশের সঙ্গে ইংরাজ বাণিজ্য করিবার ব্যবস্থা করিলেন আমাদের মতামত অগ্রাহ্য করিয়া; ইংরাজকে সম্পূর্ণরূপে না জানাইয়া অ্যাঙ্গোরার সহিত বোগদাদ রেলপথ ও সিলিসিয়া সম্বন্ধে যদি আমরা একটা সুব্যবস্থা করিয়া থাকি, তাহা কি এতই গর্হিত হইয়াছে? ভার্সাইলের উপর কারিগরি করিয়া গলদ দাঁড় করাইল

কে? এখন জেনোয়ায় তাহার কতটা সারিয়া লইবার চেষ্টা করা হইবে? সভ্যজগতের রণসাজ খুলিয়া রাখিবার ব্যবস্থা করিবার জন্য ওয়াশিংটনে বৈঠক বসিল। স্থির হইল যে, বড় বড় যুদ্ধের জাহাজ আগামী দশ বৎসরের মধ্যে আর কেহ নির্ম্মাণ করিতে পাইবে না; যার যা' আছে, তা'ও সম্পূর্ণ রাখা হইবে না; ইংরাজ, মার্কিণ ও জাপানের নৌবহরের হার ৫: ৫: ৩ নির্দ্ধারিত হইল; আমরা বলিলাম, আমাদেরও বড় লড়াইয়ে জাহাজের সংখ্যা জাপানের সমান করা হউক; কেহ তাহা সমর্থন করিলেন না; প্রায় অর্দ্ধেক করিয়া দাঁড় করান হইল,—৫: ৫: ৩: ১.৭৫; আমরা তাহাই মানিয়া লইলাম। কিন্তু ভবিষ্যতে আমাদের সমুদ্রতীরবর্ত্তী নগর-বন্দরগুলিকে রক্ষা করিবার জন্য ও ব্যবসাবাণিজ্য অপ্রতিহত রাখিবার জন্য আমরা অধিকসংখ্যক ডুবজাহাজ চাহিয়াছিলাম; মিঃ ব্যালফোর অম্লানবদনে বলিলেন যে, আমরা ডুবজাহাজ চাহিতেছি, ইংরাজের বাণিজ্যতরী ডুবাইয়া দিবার জন্য! আমাদের সে প্রার্থনায় কেহ কর্ণপাত করিল না; পরন্তু মার্কিণের মনে আমাদের প্রতি অবিশ্বাস দাঁড় করাইবার চেষ্টা করা হইল,—যে মার্কিণ লড়াইয়ে নামিয়াছিল ফরাসীকে শ্মশানচিতা হইতে উদ্ধার করিবার জন্য। সে সময়ে আমি আমাদের প্রতিনিধি-চেম্বারকে যে কথা বলিয়াছিলাম, সে কথা তোমার মনে পড়ে কি?—America has entered the war because she will not see France on her funeral pyre,—সেই মার্কিণকে বিধিমত প্রকারে বিগড়াইবার চেষ্টা যাঁহারা করিলেন, আজ তাঁহাদের আহ্বানে আমরা জেনোয়া-বৈঠকে কেমন করিয়া যাই?"

জিওলিট্টি হাসিলেন,—"তোমার এ অভিমান বেশীক্ষণ স্থায়ী হইবে না। একবার ঐ ওয়েল্‌স্ ঐন্দ্রজালিক ভেল্কির মধ্যে তুমি আসিয়া

পড়িলেই ঠাণ্ডা হইয়া যাইবে। বুলোঁ নগরে না তোমাদের শীঘ্রই দেখা-শুনা ও অনেক বিষয়ে আলোচনা হইবে ?”

পোঁয়াকারে বলিলেন,—“তা’ ত হবে ; কিন্তু আগে হইতেই আমার একটা মন্তব্য লর্ড কর্জ্জনের নিকটে পাঠাইয়াছি ; তাহাতে কোনও কথাই গোপন করি নাই। ভার্সাইল সন্ধির বড় কথাগুলার পুনরুত্থাপন যদি করা হয়, তাহা হইলে আমাদের জেনোয়ায় যাওয়া নিষ্ফল। ক্ষতিপূরণ বাবদে জর্ম্মনি কত টাকা দিতে বাধ্য, তাহা পাকাপাকি স্থির হইয়া আছে ; রুশিয়াকে সভ্য য়ুরোপীয় শক্তিসঙ্ঘের মধ্যে প্রবেশ করিতে দেওয়া হইবে না, যদি সে আগেকার ঋণ স্বীকার না করে ; সে সম্বন্ধেও আমাদের মতের দ্বৈধ ছিল না ; পোল্যাণ্ড এবং ছোট-আঁতাতের রাষ্ট্রগুলির যে সীমানা ভার্সাইলে স্থির হইয়া সাধারণ জনমত কর্ত্তৃক গ্রাহ্য হইয়াছে, তাহার কোনও প্রকার নড়চড় করা হইবে না। সাইলিসিয়ার সীমান্ত লইয়া জর্ম্মনি এখনও গোলযোগ করিতে প্রস্তুত। এই রকম অনেক গোলমালের কথা রহিয়াছে, যাহার সুমীমাংসা জেনোয়ায় হওয়া কঠিন। তাই আমি জেনোয়ার বৈঠক আপাততঃ তিন মাস স্থগিত রাখিতে বলিয়াছিলাম। ইংরাজী কাগজগুলা কিন্তু ইহারই মধ্যে হৈ-চৈ আরম্ভ করিয়া দিয়াছে। তাই ইংরাজ যখন বলিলেন,—‘জেনোয়ায় চল,’ আমি বলিলাম, ‘জাহান্নমে যাও’।”

এই সমস্ত কথোপকথনের মধ্যে ইংরাজ এতক্ষণ চুপ করিয়া ছিলেন ; কিন্তু আর ধৈর্য্যরক্ষা করা অসম্ভব হইল। তিনি বলিলেন,—“সকলকে জেনোয়ায় উপস্থিত হইবার জন্য অনুরোধ করিয়া আমি যে বিশেষ অন্যায় করিয়াছি, তাহা এখনও বুঝিয়া উঠিতে পারিলাম না। স্বীকার করি, আমাদের প্রত্যেকেরই নিজ নিজ স্বার্থসিদ্ধির প্রয়োজন আমাদিগকে ভিন্ন ভিন্ন পথে চালিত করিবার চেষ্টা করিতেছে ; আমাদের আন্তরিক

মিলনে বাধা দিতেছে; কিন্তু ভুলিলে চলিবে না যে, সকলের সমবেত চেষ্টা না হইলে য়ুরোপীয় সভ্যতাকে রক্ষা করা দুষ্কর। মার্কিণ আমাদিগকে সন্দেহের দৃষ্টিতে দেখিতেছে; এত দিনের স্তব্ধ এসিয়া আজ ক্ষুব্ধ হইয়া আমাদের আচরণের ত্রুটিবিচ্যুতি পুঙ্খানুপুঙ্খরূপে লক্ষ্য করিতেছে; আফ্রিকায় নানা নবীন ভাবতরঙ্গের ঘাত-প্রতিঘাত তথাকার য়ুরোপীয় সভ্যতাভিমানী শ্বেতাঙ্গ নরনারীর জীবন-তটে আছাড় খাইতেছে। সেই সভ্যতা-তরীখানি আজ বিষম হেলিতেছে, দুলিতেছে,—বুঝি বা ডুবিতেছে। এই য়ুরোপীয় সভ্যতার কোন্ এক গোপন স্তরে হয় ত প্রাচীন গ্রীসের শিল্পকলা ঝিক্‌মিক্ করিতেছে; রোমক নীতিশাস্ত্র আইন-আদালতের কঠিন কীলকে মানব-জীবন বিদ্ধ করিয়াছে। কিন্তু য়ুডীয় ও খৃষ্টীয় ধর্ম্মের হাওয়া সেই নৌকার পাল স্ফীত করিয়া ধ্রুবতারার আলোকে আর তাহাকে চালিত করে না। এখন শিল্প-বাণিজ্য, আপিস, ব্যাঙ্ক যে সভ্যতার অঙ্গ, তাহার স্থায়িত্ব নির্ভর করিতেছে সোনা-রূপা ও কাগজের টাকার ধ্রুবত্বের উপর;—আন্তর্জাতিক দ্রব্য ও টাকা বিনিময়ের মধ্যে যদি কোথাও বিষম ফাঁক পড়িয়া যায়, তবেই সর্ব্বনাশ; এই exchange ও currency আধুনিক য়ুরোপীয় সভ্যতার মর্ম্মস্থান অধিকার করিয়া রহিয়াছে। সেই বিনিময় currency যদি বিকল হইয়া যায়, তাহা হইলে সবই গোলমাল হইবার সম্ভাবনা। যুদ্ধের সময় য়ুরোপের সকলেই ঋণী হইয়াছিল মার্কিণের কাছে; এখন পর্য্যন্ত সে ঋণের বাবদে এক কিস্তিও টাকা দেওয়া কাহারও ঘটিয়া উঠিল না;—আসল ও সুদের হিসাব ভীষণ হইয়া উঠিতেছে। তবুও হয় ত কিছু সুব্যবস্থা সম্ভবপর হইত, যদি আন্তর্জাতিক পরস্পর বিনিময়ের হার পূর্ব্বের মত অন্ততঃ মোটামুটি বজায় থাকিত। কিন্তু তাহা হইল না। ঘটনা-পরম্পরায় য়ুরোপের সমস্ত টাকাকড়ির ব্যাপার বিপর্য্যস্ত হইয়া গেল।

আমাদের গিনি (sovereign) ছিল সর্ব্বাপেক্ষা ধ্রুব; লড়াইয়ের মাঝামাঝি মার্কিণ ডলারের কাছে তাহার গৌরব ক্ষুণ্ণ হইল। মার্কিণ স্পর্দ্ধাভরে বলিল—Henceforth the world will think in terms of dollars; তাহার কাছে আমাদের ষ্টার্লিংএর মূল্য পনের শিলিংএরও কম হইয়া গেল! বেগতিক দেখিয়া আমরা ফরাসীর সহিত পরামর্শ করিয়া এক জন মার্কিণ ধনকুবেরকে আমাদের দালাল নিযুক্ত করিলাম। যতকিছু দ্রব্য অতঃপর আমেরিকায় ক্রয় করা হইল, ঐ দালাল সেগুলির মূল্য ষ্টার্লিংএ না দিয়া ডলারে দিতে আরম্ভ করিলেন। কিন্তু এমন করিয়া কি বেশী দিন চলে? উত্তমর্ণ মার্কিণ যখন আমাদের ষ্টার্লিং উচিত মূল্যে গ্রহণ করিতে রাজি হইল না, তখন তাহাকে আন্তর্জাতিক বিনিময় currencyতে পূর্ব্বের মত খাড়া করিয়া রাখা গেল না। যুদ্ধের অবসান হইলে ভার্সাইলে আমরা পরাভূত শত্রুকে চাপিয়া ধরিলাম। যে কয়লার দৌলতে গত শতাব্দীর প্রথমভাগে শিল্পবাণিজ্যে আমরা জগতের মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ হইয়াছিলাম, সেই কয়লা গত শতাব্দীর শেষভাগে জর্ম্মনিকে আমাদের চেয়েও বড় করিয়া দিল, এবং মার্কিণকে জর্ম্মনির চেয়ে বড় করিয়া তুলিল। ভার্সাইল সন্ধির সর্ত্তে জর্ম্মনির বড় বড় কয়লা-গর্ভ ভূখণ্ড হস্তান্তরিত করা হইল;—একটা ফরাসীকে ও অপরটা পোল্যাণ্ডকে দেওয়া হইল। জর্ম্মনির রহিল কেবল-মাত্র ওয়েষ্টফেলিয়ার কয়লা। শিল্পবাণিজ্যে জর্ম্মনিকে সম্পূর্ণরূপে জখম করাই উদ্দেশ্য। সমস্ত বড় ও মাঝারি বাণিজ্যপোত কাড়িয়া লওয়া হইল। চল্লিশ বৎসরেরও অধিক কাল জর্ম্মনি বিজেতৃ-শক্তিপুঞ্জকে বৎসরে বৎসরে ক্ষতিপূরণস্বরূপ যে টাকা দিবে বলিয়া অঙ্গীকার করিতে বাধ্য হইল, তাহা সুবর্ণমুদ্রা ভিন্ন অন্য কোনওরূপে দিলে গ্রাহ্য হইবে না; অর্থাৎ জর্ম্মনির যত সোনা আছে, সে সমস্ত ভারে ভারে আমাদের শূন্য-কোষে

অর্থাৎ আমাদের উত্তমর্ণ মার্কিণের বিপুল ধনাগারে নিয়মিত সময়ের মধ্যে পৌঁছাইয়া দিতে হইবে। যত কিছু জিনিষ সে রপ্তানী করিবে, সেগুলির উপর খুব কড়া শুল্ক বসাইয়া দেওয়া হইল। আর সমগ্র রাইন নদের তটে ইংরাজ-ফরাসী-মার্কিণ পাহারা বসান হইল। তাহার খরচ জর্ম্মনি যোগাইতেছে। প্রবল শত্রুকে এইরূপে নাগপাশে বদ্ধ করিয়া আমরা জয়োল্লাসে ভার্সাইল হইতে নিজ নিজ গৃহে প্রত্যাবর্ত্তন করিলাম। মিঃ লয়েড জর্জ্জ বলিলেন—এইবার জগতে গণতন্ত্র-রাষ্ট্রের আর কোনও বাধা থাকিবে না, the world will be made safe for democracy. কিন্তু তিনি কি বুঝেন নাই যে, এ সন্ধি শুধু জর্ম্মনির পক্ষে নয়, সমগ্র য়ুরোপের পক্ষে সাংঘাতিক হইবে? কেমন করিয়া বলিব যে, তিনি না বুঝিয়া বাঘা ক্লেমাসঁার কথায় সায় দিয়া গেলেন? ইটালীর তদানীন্তন প্রধান মন্ত্রী নিট্টি সম্প্রতি "শান্তিহীন য়ুরোপ" নামক যে পুস্তক রচনা করিয়াছেন, তাহাতে দেখা যায় যে, ১৯১৯ খৃষ্টাব্দের ২৫এ মার্চ্চ তারিখে মিঃ জর্জ্জ ফরাসী প্রতিনিধিগণকে বিজয়োদ্ধত হইয়া জর্ম্মনির প্রতি অবিচার করিতে নিষেধ করিয়াছিলেন। জর্ম্মনজাতীয় অধিকসংখ্যক লোক যাহাতে অপর রাষ্ট্রের অন্তর্ভুক্ত না হয়, ক্ষতিপূরণস্বরূপ দেয় টাকা যাহাতে জর্ম্মনি এক পুরুষের মধ্যেই পরিশোধ করিতে পারে, যাহাতে তাহাকে পৃথিবীর কোনও হাটে ক্রয়-বিক্রয় করিবার বাধা দেওয়া না হয়, যাহাতে সে নিজে পায়ে ভর দিয়া পুনরায় দাঁড়াইতে পারে; মিঃ জর্জ্জ পুনঃ পুনঃ ফরাসী-দিগকে তাহাই করিতে বলেন। তিনি আরও বলিয়াছিলেন,—'য়ুরোপের বড় বড় দেশগুলাকে নৌ-বাহিনীদ্বারা অবরুদ্ধ রাখা ভাল হইতেছে না; জর্ম্মনিকে নেশন-সঙ্ঘের মধ্যে প্রবেশ করিবার অধিকার দেওয়া হউক। যদি জর্ম্মনিকে অত্যাচার-নিপীড়নে ক্ষিপ্ত করিয়া তোলা হয়, তাহা হইলে য়ুরোপের পক্ষে ভয়ঙ্কর হইবে।' ক্লেমাসঁার পার্শ্বচরগণ যে জবাব দিলেন,

তাহাতে মিঃ জর্জ্জের আর বাঙ্‌নিষ্পত্তি হইল না। তাঁহারা বলিলেন,—'আপনি ভয় করিতেছেন যে, য়ুরোপে আমরা যে অবিচার করিতেছি, তাহাতে জর্ম্মনি ক্রুদ্ধ হইবে? তাহার প্রতি আপনারা যে অবিচার করিতে উদ্যত হইয়াছেন, তজ্জনিত জর্ম্মনির মর্ম্মান্তিক আক্রোশের কথা ভাবিয়া দেখিয়াছেন কি? আপনারা তাহাকে বৈদেশিক সমস্ত হাট-বাজার হইতে বহিষ্কৃত করিতে চাহিতেছেন; তাহার উপনিবেশগুলা কাড়িয়া লইতেছেন; তাহার নৌ-বাহিনী আত্মসাৎ করিতে প্রস্তুত। যাহা হউক, ও সব কথা কেন? মনে করুন না কেন, সুবিচারের অথবা অবিচারের জ্ঞান জর্ম্মনির তিরোহিত হইয়াছে; আমরা সব সখা মিলিয়া যত ইচ্ছা, অবিচার করিতে পারি।' বাদানুবাদ খুব হইল বটে; কিন্তু কয়েক সপ্তাহের মধ্যে মিঃ জর্জ্জ শান্ত শিষ্ট ভালমানুষটির মত সন্ধির কাগজে সহি করিলেন; নিটিও সহি করিলেন।

"সে আজ প্রায় তিন বৎসরের কথা। জর্ম্মনির সেনাদল ভাঙ্গিয়া দেওয়া হইল। আমরাও ক্রমে ক্রমে বিদেশ হইতে অধিকাংশ সৈন্য ঘরে ফিরাইয়া আনিলাম। ভাবিয়া দেখিলেই বুঝিতে পারা যাইবে,—ব্যাপারটা কি দাঁড়াইল। প্রায় পঞ্চাশ লক্ষ কর্ম্মক্ষম পুরুষ জর্ম্মনির গ্রামে নগরে ছড়াইয়া পড়িল। রাজা নাই,—কিন্তু অরাজকতার লক্ষণ দেখা গেল না। নেপোলিয়নের এল্‌বা অথবা সেণ্ট হেলেনা, উইলহেল্‌মের এমারঙ্গেন্—ভাবুকের মনে কি কবিত্ব জাগাইয়া তুলে, জানি না; কিন্তু এই পঞ্চাশ লক্ষ জর্ম্মন সৈনিক পুরুষ রণক্ষেত্র হইতে গৃহে প্রত্যাবর্ত্তন করিয়া দেখিল যে, অন্নসংস্থানের কোনও উপায় তাহাদের নাই। পঁচিশ ছাব্বিশ লক্ষ বৃটিশ সৈন্যও দেশে ফিরিয়া দেখিল যে, তাহাদিগকে সম্পূর্ণ অকেজো হইয়া ভিক্ষাস্বরূপ ষ্টেটের নিকট হইতে যৎকিঞ্চিৎ অর্থ-সাহায্য লইয়া জীবনধারণ করিতে হইবে। কিন্তু ইংরাজের আশা ছিল, জর্ম্মনির নিকট হইতে

ক্ষতিপূরণস্বরূপ বেশ মোটা টাকা মধ্যে মধ্যে পাইবে, তাহাতেই তা'র মুস্কিল আসান ; কিন্তু জর্ম্মনির কোনও আশা ছিল কি ?

"দেখিতে দেখিতে তিন বৎসর প্রায় কাটিয়া গেল। এখন যাঁহারা মোটামুটি একটা হিসাব নিকাশ করিতে বসেন, তাঁহারা কোনও হিসাব মিলাইতে পারেন কি না, সন্দেহ। কেন পারেন না, তাহারও কোনও সঙ্গত কারণ খুঁজিয়া পাওয়া দুষ্কর। কার্য্য ও কারণের মাঝখানে একটা প্রকাণ্ড রহস্য-যবনিকা পড়িয়াছে ;—মিশরের স্ফিংক্স-রহস্যের মত যে তাহা উদ্‌ঘাটন করিতে না পারিবে, তাহার মৃত্যু অবশ্যম্ভাবী। ফরাসীর বুদ্ধিতে সেই সমস্যা-সমাধানের যে উপায় সমীচীন বলিয়া বিবেচিত হইয়াছে, বাকি সমগ্র য়ুরোপ তাহা বাতুলতার পরিচায়ক বলিয়া উড়াইয়া দিতে প্রস্তুত। ফরাসী ভার্সাইল্ ছাড়িয়া এক পা যাইতে রাজী নহেন ; মধ্য ও প্রাচ্য য়ুরোপ বলিতেছে, এবং আমরাও দেখিতেছি যে, ঐখানেই আমাদের সকলের মৃত্যুবাণ রহিয়াছে। অথচ ভার্সাইলের জন্য এক ফরাসীকে দোষ দিলে তাহার প্রতি অবিচার করা হয় ; য়ুরোপের মধ্যে ইংলণ্ডের ও ইটালীর দায়িত্ব ফরাসীর অপেক্ষা কিছুমাত্র ন্যূন নহে। এই রহস্যময়ী সমস্যার উল্লেখ করিলেই বোধ হয়, ব্যাপারটা সকলের নিকটে সুস্পষ্ট হইবে। প্রথম দফা এই :—জর্ম্মনির রাজ্য নষ্ট হইয়াছে, বাণিজ্য নষ্ট হইয়াছে ; উপনিবেশগুলি গিয়াছে ; অধিকাংশ কয়লার খনিও গিয়াছে ; কাগজের মুদ্রায় দেশ ছাইয়া গিয়াছে, অথচ গত ১৫ই সেপ্টেম্বর হইতে দফায় দফায় কিস্তিবন্দি করিয়া, রেলের মালগাড়ী বোঝাই করিয়া স্বর্ণমুদ্রা মার্ক পশ্চিম সীমান্ত ছাড়াইয়া মার্কিণের কোষাগারে পৌঁছাইয়া দিতে হইতেছে। সমগ্র য়ুরোপই যখন মার্কিণের কাছে ঋণী, তখন সমস্ত সোনা তাহারই প্রাপ্য ; কিন্তু এক কপর্দ্দকও সে স্পর্শ করিল না। বেল্‌জিয়ম্ ও ফ্রান্স কাঁদাকাটি করিতে লাগিল। আগে তাহাদিগকে না দিলে চলে না।

দিবার আগে নিজের ঘরের দিকে একবার তাকাইয়া দেখ। একটু আগেই আমি বলিতেছিলাম যে, য়ুরোপের Balkanisationএর জন্য তোমরা প্রধানতঃ আমাকেই দোষী সাব্যস্ত করিয়াছ।

ইংরাজ।—আল্‌সাস্ লোরেণের শত শত জর্ম্মণ গৃহস্থকে তাড়াইয়া দিবার ভয় দেখাইয়াছ কি? তাহাদের কি দোষ?

ফরাসী।—দোষ-গুণ বিচার করা আমাদের কাজ নয়। জর্ম্মণীর নিকট হইতে প্রাপ্য আদায় করিতে হইবে। আয়র্লণ্ডের ব্ল্যাক্-অ্যাণ্ড-ট্যান্, ভারতবর্ষের অমৃতসর, যাঁহাদের কীর্ত্তিধ্বজা তুলিয়াছে; তাঁহার আল্‌সাস্ লোরেণের কথা শুনিয়া দোষ-গুণের বিচার করিতে বসেন!

ইংরাজ।—তুমি অ্যাঙ্গোরার বন্ধু!

ফরাসী।—গ্রীক তোমার আদরের তুলাল!

ইংরাজ।—মরক্কো-টিউনিসিয়ার ইংরাজ অধিবাসিগণকে তুমি ফরাসী ন্যাশনাল বলিয়া পরিগণিত করিতে চেষ্টা করিতেছ!

ফরাসী।—মিশরে স্থদানে তোমরা শান্তি স্থাপিত করিতে পার নাই। মরক্কো-টিউনিসিয়া শান্তি বিরাজ করিতেছে। আমরা শান্তি-রক্ষক নহি। ইংরাজকে ন্যাশনাল বলিয়া আইন-হিসাবে আমরা গণ্য করিতে পারি কিনা, তাহা নেশন-সঙ্ঘ (League of Nations) বিচার করুন।

ইংরাজ।—তুমি যদি আমাদের পাওনা টাকা না দাও, তাহা হইলে বাজারে তোমাদের Credit থাকিবে কি?

ফরাসী। সে ভাবনায় তোমাদের নিদ্রা হইতেছে না। বাজারে Credit থাকিবে কি না, ভাবিয়া দেখিবার পূর্ব্বে আমরা জর্ম্মণীর Creditor সে কথা ভুলিয়া যাও কেন?

ইংরাজ। তোমাদের বাজারে Credit না থাকিলে, তোমাদের ফ্রাঙ্ক জর্ম্মণীর মার্কের পিছনে ছুটিবে।

ফরাসী। তোমাদের ষ্টার্লিং অবশ্যই স্থির হইয়া দাঁড়াইয়া থাকিবেনা; সেও ফ্রাঙ্কের পিছনে ছুটিবে।

* * * * *

য়ুরোপ মাথায় হাত দিয়া ভাবিতেছেন। প্রাচ্য-ভুবনের whispering galleryর ভিতর দিয়া আগমনীর স্নিগ্ধ মধুর সুর ধ্বনিত হইয়া আসিতেছে। প্রাচী নব-জীবনের গান গাহিতেছে। কে যেন প্রতীচীকে বলিতেছে, ওগো, কোথায় যাইতেছ! Quo Vadis!

# গীতাঞ্জলি

রবীন্দ্রনাথের গীতাঞ্জলি বিলাতে প্রকাশিত হইয়াছে; নানা প্রকার আলোচনাও দেখা দিয়াছে। আমাদের দেশে কে কি বলিতেছেন, এখন সে কথার উত্থাপন করিতেছি না। বিলাতের সাহিত্যিক সমালোচকবর্গ কি কথা বলিতেছেন, কবি ইয়েট্‌স মুখবন্ধে কি বলিলেন, তাহাই দেখা যাউক।

ইয়েট্‌স্ বলেন—"the work of a supreme culture;" সুপ্রতিষ্ঠ সাহিত্যিক পত্রিকা এথিনিয়মের সমালোচক বলেন—"the product of a century of culture"। এথিনিয়মের কথায় প্রথমটা যেন আমাদের একটু রাগ হয়। এই সব ইংরাজ সমালোচক কি মনে করেন যে, যেদিন হইতে ইংরাজ

বণিকের মানদণ্ড দেখা দিল,
পোহালে শর্ব্বরী, রাজদণ্ড রূপে,

সেইদিন হইতে আমাদের cultureএর সূত্রপাত হইয়াছে? রবীন্দ্রনাথের গীতাঞ্জলি এই বিদেশী সভ্যতাপ্রসূত cultureএর ফল? ইঁহারা জানেন না যে গীতাঞ্জলি এক শতাব্দীর নহে, বহুশতাব্দীর cultureএর ফল। আমাদের দেশে যখন বৈষ্ণব কবিরা গান গায়িয়াছিলেন; যখন হাটে, মাঠে, ঘাটে সেই সকল গান গীত হইত, তখনকার cultureএর কথা ইঁহারা অবগত নহেন। সে culture বিগত এক শতাব্দীর coterie culture নহে; তাহাই যথার্থ National culture ছিল। সমস্ত জাতির মধ্যে যে ভাব স্ফূরিত হইয়াছিল, তাহাই বৈষ্ণব সাহিত্যে উচ্ছ্বসিত হইয়া বঙ্গের প্রাঙ্গনে প্রাঙ্গনে উদ্বেলিত হইয়াছিল। ইংরাজের যন্ত্রবদ্ধশিক্ষাপ্রণালীতে আমাদিগের মধ্যে যে culture সৃষ্ট হইল, সেটার

সহিত সমস্ত বাঙ্গালী জাতির হৃদয়তন্ত্রী ঝঙ্কৃত হয় নাই; যে সাহিত্য গড়িয়া উঠিল, তাহাতে পুরাতন বাঙ্গলা সাহিত্যের ভাবপ্রবাহ পরিলক্ষিত হয় নাই। পাশ্চাত্য মদ্য প্রাচ্য সাহিত্যভাণ্ডে ফেনাইয়া উঠিল মাত্র; বাঙ্গালী সাহিত্যিক তান্ত্রিকের মত সেই কারণভাণ্ড সম্মুখে রাখিয়া প্রাচীন বাঙ্গালা সাহিত্যের কঙ্কালের উপর উপবেশন করিয়া শবসাধনায় নিযুক্ত হইলেন। সাধনার ফল ফলিল;—শ্মশানের চিতাভস্মের মধ্য হইতে উত্থিত হইল দুর্গেশনন্দিনী, চন্দ্রশেখর, সীতারাম, পলাশীর যুদ্ধ, বৃত্রসংহার, মেঘনাদবধ। বৈষ্ণব কবিদিগের সময় হইতে আরম্ভ করিয়া ভারতচন্দ্র ও রামপ্রসাদ সেনের যুগের মধ্য দিয়া সাহিত্যের যে ভাবপ্রবাহ অপ্রতিহতভাবে চলিয়া আসিতেছিল, হঠাৎ ঈশ্বরগুপ্তের যুগে তাহা শুকাইয়া গেল। সেই বালুতটে নব্যতন্ত্রী কাপালিক পুরাতন ভাবপ্রবাহকে উৎসারিত করিতে চাহিলেন না; তাঁহার হস্তে পাশ্চাত্য শ্যাম্পেন ঢল ঢল করিতে লাগিল। তাঁহার স্নায়ুতরঙ্গে যে আনন্দ হিল্লোলিত হইয়া উঠিল, যন্ত্রবদ্ধশিক্ষাপ্রণালীতে শিক্ষিত মুষ্টিমেয় বাঙ্গালীর হৃদয়েও সে আনন্দ পঁহুছিল; কিন্তু সমস্ত বাঙ্গালী জাতি সাড়া দিল না, নাচিয়া উঠিল না, তালে তালে পা ফেলিল না। সে যে coterie cultureএর জিনিষ, সমগ্র জাতির সহিত তাহার নাড়ির যোগ কোথায়?

আমি এই নব্যতন্ত্রী সাহিত্যরথগণের নিন্দা করিতেছি না। তাঁহারা বাঙ্গালা সাহিত্যকে যে সম্পদ দিয়াছেন, তাহা অমূল্য; যে গৌরবে মণ্ডিত করিয়াছেন, তাহা অপরিমেয়। কিন্তু যখন এই নূতন সাহিত্যলক্ষ্মীটিকে সাত সমুদ্র তের নদীর পারের দেশ হইতে আনয়ন করিয়া আমাদিগের আচার্য্যগণ বঙ্গসারস্বতকুঞ্জে প্রতিষ্ঠিত করিলেন, তখন পুরাঙ্গনাগণ হুলুধ্বনি দেন নাই, বন্দী ও চারণগণের গীত শ্রুত হয় নাই, গ্রামে গ্রামে মঙ্গলশঙ্খ বাজিয়া উঠে নাই।

সে কি বিষম দিন—যখন মনীষী ব্যারিষ্টার মনোমোহন ঘোষ বীটন সোসাইটির (Bethune Society) এক অধিবেশনে দুঃখ প্রকাশ করিয়া বলিলেন,—আমাদের দেশে যে পাশ্চাত্য শিক্ষা যথার্থ ই প্রসারলাভ করিয়াছে, এমন ত বোধ হয় না; যতদিন না দেখিতেছি যে অশনে, বসনে, ভূষণে আমরা য়ুরোপীয়দিগের মত হইয়াছি, তত দিন পর্য্যন্ত আমরা জোর করিয়া বলিতে পারিনা যে আমরা শিক্ষিত। সিবিলিয়ন রমেশচন্দ্র দত্ত বলিতেন, আমরা প্রতিবৎসরে বাড়ির বারাণ্ডায় দাঁড়াইয়া দেখিতাম বিজয়া দশমীর দিন প্রতিমা গঙ্গাভিমুখে বিসর্জ্জনের জন্য লইয়া যাইত; সর্ব্বসমেত কতগুলি প্রতিমা গেল, তাহাই গণিতাম। যদি দেখিতাম যে পূর্ব্ববৎসরের চেয়ে দু এক খানা কম, তাহা হইলে মনে বড় আনন্দ হইত; বুঝিতে পারিতাম যে ইংরাজি শিক্ষার সুফল হইতেছে।

রবীন্দ্রনাথের গীতাঞ্জলি কি সেই century of cultureএর ফল? সমাজের সেই বিষম দুর্দ্দিনে কিশোর কবি ভানুসিংহ বৈষ্ণব কবির পদাঙ্ক অনুসরণ করিবার প্রয়াস পাইয়াছিলেন, সফলকাম হন নাই।

"বাঁশরি বাজাতে গিয়ে, বাঁশরি বাজিল কই!" রবীন্দ্রনাথ পরে তাহা বুঝিতে পারিয়াছিলেন, তাই পঞ্চাশৎ বর্ষে পদার্পণ করিয়াও তিনি ভানুসিংহের পদাবলীর জন্য গৌরববোধ করেন নাই। কিন্তু আমার বেশ মনে আছে যে পঁচিশ বৎসর পূর্ব্বে বাঙ্গালার পল্লিতে পল্লিতে—

গহন কুসুম কুঞ্জমাঝে
মৃদুল মধুর বংশী বাজে

গান শোনা যাইত। ভাগ্যদোষে রবীন্দ্রনাথ এই century of cultureএ জন্মগ্রহণ করিয়াছেন, এই আবহাওয়ায় পড়িয়া তিনি বৈষ্ণব-কবির মধুররস নূতন পাত্রে বণ্টন করিয়া দিতে পারিলেন না; তাঁহার মধ্যে দ্বৈতভাব পরিলক্ষিত হইল; যে দ্বৈতভাবের সহিত বিবেকানন্দ ও

নিবেদিতা প্রাণপণে সংগ্রাম করিয়াছেন, সেই প্রাচ্য প্রতীচ্যের duality'র হাত তিনি এড়াইতে পারিলেন না। তাই—

বাঁশরি বাজাতে গিয়ে, বাঁশরি বাজিল কই ?

তাই এতদিন পরে শ্রীযুক্ত অজিতকুমার চক্রবর্ত্তী, ব্রাউনিং, শেলি, হুইটম্যানের সঙ্গে রবীন্দ্রনাথের কবি হিসাবে filiation সাব্যস্ত করিবার প্রয়াস পাইতেছেন ; পাশ্চাত্য চিন্তা স্রোতের সঙ্গে রবীন্দ্রনাথের ভাবপ্রবাহ কোনও এক জায়গায় আসিয়া মিশিয়াছে, এই রকম একটা কিছু যেন তিনি দেখিতে পাইতেছেন ; এবং সেই হিসাবে জগতের সাহিত্যক্ষেত্রে রবীন্দ্রনাথের স্থান নির্দ্দেশ করিবার প্রয়াস পাইতেছেন। ইহার মধ্যে যে আংশিক সত্য নিহিত আছে, তাহা অস্বীকার করা না যাইতেও পারে ; কিন্তু তাহাই যদি সম্পূর্ণ সত্য হইত, তাহা হইলে রবীন্দ্রনাথের দীনতা অত্যন্ত রূঢ়ভাবে আমাদের চক্ষুর সমক্ষে প্রকট হইয়া উঠিত। কিন্তু আমি যে দ্বৈতভাবের কথা বলিলাম, তাহা অনুধাবন করিয়া দেখিলে, এই পাশ্চাত্যভাবপ্রবণতা কবিহৃদয়ে কতটুকু চাঞ্চল্য দান করিয়াছিল, তাহার পরিমাপ করা যাইতে পারে। তাঁহার এই চমৎকার duality 'গোরায়' প্রতিবিম্বিত হইয়াছে। 'গোরা' এই century of cultureএর চরম কাব্য।

বৈষ্ণব কবির বাঁশি রবীন্দ্রনাথের হাতে ঠিক বাজিল না বটে, কিন্তু সে কাহার দোষ ? যে সপ্তস্বরা বীণায় তিনি ঝঙ্কার দিয়াছেন, তাহাতে বিদ্যাপতি চণ্ডীদাসের মধুর রস ফুটিয়া উঠিল না বটে, কিন্তু যে রসধারা উৎসারিত হইয়াছে তাহাতেই সাহিত্যের মরাগাঙ্গে জোয়ার আসিয়াছে। তাহার কণামাত্র পাইয়া দেবকুমার, প্রমথনাথ, মুনীন্দ্রনাথ, রমণীমোহন, যতীন্দ্রমোহন, করুণানিধান, কালিদাস কবি হইয়া উঠিয়াছেন ; কণামাত্র আস্বাদ করিয়া ইংরাজ কবি ইয়েট্‌স্ চঞ্চল হইয়া উঠিয়াছেন ; ইংরাজ

সাহিত্যসমালোচক একেবারে দু হাজার বৎসর অতিক্রম করিয়া হিব্রু ডেভিড ও সলোমানের গানের কথা স্মরণ করিতেছেন, সমগ্র মধ্যযুগের য়ুরোপীয় সাহিত্যের মধ্যে একমাত্র সেণ্ট ফ্রান্সিসের ভগবৎপ্রেম এই গীতাঞ্জলির ভগবৎপ্রেমের কতকটা কাছাকাছি বলিয়া অনুমান করিয়াছেন। কোথায় রহিল ব্রাউনিং, শেলি, হুইটম্যান? আর সেই duality, সেই প্রাচ্যপ্রতীচ্যের দ্বন্দ্ব ইহার মধ্যে ধরা পড়ে কি?

তাই বলিতেছিলাম, এথিনিয়মের কথায় প্রথমটা যেন আমাদের একটু রাগ হয়; বিদ্রোহী মন বলিয়া উঠে—"নহে, নহে, নহে, কখনই নহে।" কিন্তু যখনই আমি রবীন্দ্রনাথের ভাবপ্রবাহের দ্বৈততরঙ্গের বিষয় স্মরণ করি, তাঁহার মধ্যে প্রাচ্যপ্রতীচ্যের দ্বন্দ্ব দেখি, প্রবীণ কবি রবীন্দ্রনাথ কিশোর কবি ভানুসিংহকে কেন চাপা দিতে চাহিয়াছিলেন তাহা বিশ্লেষণ করিতে চেষ্টা করি, তখনই যেন বুঝিতে পারি এথিনিয়মের শব্দভেদী বাণ লক্ষ্যে পৌঁছিয়াছে; কিন্তু লক্ষ্য বিঁধিতে পারিয়াছে কি? গীতাঞ্জলির মধ্যে সেই দ্বন্দ্বের কোনও আভাস নাই কি? খেয়া ও নৈবেদ্য বিপুল বিশ্বের মানবের সামগ্রী; কিন্তু সেখানে উচ্চ নীচ, প্রাচ্যপ্রতীচ্য, সাদা-কালোর দ্বন্দ্ব ঘুচিয়া গিয়াছে কি? পাশ্চাত্য কবি ইয়েট্স্ যেন কোন স্বপ্নরাজ্যে গিয়া পড়িতেছেন—a world I have dreamed of all my life long। আমাদের সৌভাগ্য যে বাঙ্গালী কবির সহিত ইংরাজের প্রথম পরিচয় এই অধ্যাত্মক্ষেত্রে হইল। তাপস কবির—

এ যে সঙ্গীত কোথা হতে উঠে,<br>এ যে লাবণ্য কোথা হতে ফুটে,<br>এ যে ক্রন্দন কোথা হতে টুটে<br>অন্তরবিদারণ,

তাহা ষ্টপফোর্ড ব্রুক বা ইয়েট্স্ ভাল করিয়া বুঝিতে পারিয়াছেন কি?

তাঁহারা বলেন—বাঙ্গালীর নব অভ্যুদয় হইতেছে; একটা নবীন Renaissance এর ভরা জোয়ারে বাঙ্গালী গা ভাসাইয়াছে। আমরা তাহার ভাষা জানি না; শুধু লোকমুখে এই নবজীবনের বার্ত্তা শুনিয়া চুপ করিয়া থাকিতে হইবে।

এই Renaissance এর কথাটা আমার কেমন কেমন লাগে। যে Renaissance এর য়ুরোপ এত গর্ব্ব করে, সেটা লইয়া এক একবার লাভ লোকসানের খতিয়ান করিতে বসি। সমগ্র মধ্যযুগব্যাপী সাধনার ফলে য়ুরোপ যাহা লাভ করিয়াছিলেন, তাহার অধিকাংশই বর্জ্জন করিয়া সাহিত্যে, চিত্রকলায় ভাস্কর্য্যে pagan সৌন্দর্য্যের প্রতিষ্ঠা করিবার জন্য তিনি ব্যস্ত হইয়া উঠিলেন; অধ্যাত্মজীবনের সৌন্দর্য্য যেটুকু অবশিষ্ট ছিল, লুথার তাহা সাবাড় করিয়া দিলেন। সেইদিন হইতে সমগ্র য়ুরোপের মধ্যে সেণ্ট ফ্রান্সিসের মত ভগবদ্ভক্ত পুরুষ দুর্ল ভ হইল। তাই ইংরাজের মনে সেণ্ট ফ্রান্সিসের ভগবৎপ্রেম ব্যতীত আর কাহারও প্রেম রবীন্দ্রনাথের প্রেমের সহিত তুলনীয় হইল না।

আমাদের দেশেও অনেকবার Renaissance দেখা গিয়াছে। যখনই ধর্ম্মের গ্লানি ও অধর্ম্মের অভ্যুত্থান হইয়াছে, তখনই মহাপুরুষের আবির্ভাব হইয়াছে। আমাদের Reniassance এর বৈশিষ্টই ঐ—ধর্ম্মের সহিত তাহার নিবিড় সম্পর্ক। সুন্দর যদি সত্য না হয়, যদি শিব না হয়, তবে তাহা অসুন্দর। ভারতের সাহিত্যে, চিত্রকলায়, ভাস্কর্য্যে গ্রীকদিগের pagan সৌন্দর্য্যের স্থান থাকিতে পারে, কিন্তু সে কখনও ভারতের নিত্য, শুদ্ধ, বুদ্ধ আত্মাকে প্রকাশ করিবার স্পর্দ্ধা করে না। যে সভ্যতালোক ভারতের তপোবন হইতে বিকীরিত হইয়াছে, যুগে যুগে তাহারই নব নব কিরণসম্পাতে নব নব Renaissance অভ্যুদিত হইয়াছে। ভোগে নহে, ত্যাগে; অর্জ্জনে নহে, বর্জ্জনে; সৌন্দর্য্য-

পিপাসায় নহে, কঠোর সন্ন্যাসে সেই নবজীবনের প্রতিষ্ঠা করিতে হইয়াছে।

তাই ভাবিতেছি, বাঙ্গালী কি একটা নবীন Renaissanceএর ভরা জোয়ারে গা ভাসাইয়াছে? গীতাঞ্জলি দেখিয়া কবি ইয়েট্‌স্ যদি এইরূপ মনে করিয়া থাকেন, তাহা হইলে এই পর্য্যন্ত বলিতে পারি যে তিনি ভারতের ঠিক মর্ম্মস্থানে দৃষ্টিনিক্ষেপ করিতে পারিয়াছেন; ভারতের Renaissance এর মূলে সাধকের সাধনা, সন্ন্যাসীর ত্যাগ, যোগীর প্রবুদ্ধ চৈতন্য থাকা চাই। তাই ইংরাজ কবি ভাবিয়াছেন যে যখন বাঙ্গালী কবির হৃদয় হইতে এমন সুন্দর, সরল, গভীর প্রেম উচ্ছ্বসিত হইয়াছে, তখন নিশ্চয়ই বাঙ্গালীর সুপ্ত আত্মা প্রবুদ্ধ হইয়াছে। রবীন্দ্রনাথের ভাষায় বলিতে গেলে, তিনি "আসিবে সে দিন আসিবে" বলিয়া বহুপূর্ব্বে যে ভবিষ্যদ্বাণী করিয়াছেন, যে দিন "তরুণ তপন নূতন জীবন করিবে বপন," সেই দিন আসিয়াছে।

কিন্তু সত্যই কি আসিয়াছে? রেলওয়ে, কলকারখানা, আপিস জবর-দস্ত প্রাথমিক শিক্ষা, হিন্দু বিশ্ববিদ্যালয়, Industrialism ইত্যাদি হৈচৈ ব্যাপারের মধ্যে আমরা আমাদের হারাণ জিনিষের সন্ধান পাইয়াছি কি? এত বড় প্রকাণ্ড নাট্যশালার মধ্যে তপোবনের "স্বচ্ছ পবন" আমাদিগের সুষুপ্ত আত্মাকে জাগাইয়া তুলিতেছে কি? আমরা নিজেকে সত্যই কি সম্পূর্ণভাবে চিনিতে পারিয়াছি? সমস্ত জাতিটা একটা রঙ্গিন নেশায় মাতিয়া উঠে নাই ত?

এ সকল প্রশ্নের সদুত্তর কেহ দিতে পারিবেন, এমন আশা এখন করি না।

বিলাতের কথা লইয়া এতক্ষণ আলোচনা করিলাম, কিন্তু আসল কথাই বলা হইল না। গীতাঞ্জলি ইংরাজের এত ভাল লাগিল কেন?

হৃদয়দেবতার সম্মুখে দাঁড়াইয়া কবি বলিতেছেন,—

মাতৃস্নেহ-বিগলিত স্তন্য ক্ষীররস
পান করি হাসে শিশু আনন্দে অলস,—
তেমনি বিহ্বল হর্ষে ভাবরসরাশি
কৈশোরে করেছি পান; বাজায়েছি বাঁশি
প্রমত্ত পঞ্চম সুরে; প্রকৃতির বুকে
লালন-ললিত চিত্ত শিশুসম সুখে
ছিনু শুয়ে; প্রভাত-শর্ব্বরী-সন্ধ্যা-বধূ
নানা পাত্রে আনি দিত নানাবর্ণ মধু
পুষ্পগন্ধে মাখা।
আজি সেই ভাবাবেশ
সেই বিহ্বলতা যদি হয়ে থাকে শেষ,
প্রকৃতির স্পর্শমোহ গিয়ে থাকে দূরে—
কোন দুঃখ নাহি। পল্লী হতে রাজপুরে
এবার এনেছ মোরে—দাও চিত্তে বল!
দেখাও সত্যের মূর্ত্তি কঠিন নির্ম্মল!

কঠিন নির্ম্মল সত্যের মূর্ত্তি দেখাইতে হবে, ভক্তি দাও। কিন্তু

যে ভক্তি তোমারে লয়ে ধৈর্য্য নাহি মানে,
মুহূর্ত্তে বিহ্বল হয় নৃত্যগীতগানে
ভাবোন্মাদমত্ততায়, সেই জ্ঞানহারা
উদ্ভ্রান্ত উচ্ছল-ফেন ভক্তিমদধারা
নাহি চাহি নাথ!

"বৈরাগ্যসাধনে মুক্তি, সে আমার নয়।"

গীতাঞ্জলিতে যদি খুঁজিতে যাওয়া যায় বৈষ্ণব কবির সুর অথবা রাম-

প্রসাদ কি অন্য কোনও সাধকের সুর, তাহা হইলে বিফলমনোরথ হইতে হইবে। দাস্য, সখ্য, মধুর রসের সমাবেশ আছে বটে, কিন্তু কতকটা সংযত; ভক্তের অভিমান, আব্দার, জুলুম এখানে নাই।

উপনিষদের কথা তুলিয়া কবি বলিতেছেন,—

তোমারে বলেছে যারা পুত্র হতে প্রিয়,
বিত্ত হতে প্রিয়তর, যা কিছু আত্মীয়
সব হতে প্রিয়তম নিখিল ভুবনে,
আত্মার অন্তরতর, তাঁদের চরণে
পাতিয়া রাখিতে চাহি, হৃদয় আমার!
সে সরল শান্ত প্রেম গভীর উদার,—
সে নিশ্চিত নিঃসংশয়, সেই সুনিবিড়
সহজ মিলনাবেগ, সেই চিরস্থির
আত্মার একাগ্রলক্ষ, সেই সর্ব্ব কাজে
সহজেই সঞ্চরণ সদা তোমামাঝে
গম্ভীর প্রশান্ত চিত্তে, হে অন্তরযামী,
কেমনে করিব লাভ?

গীতাঞ্জলির বিরহ, মিলন ও প্রতীক্ষায় বেশ একটি সংযম আছে; ভক্ত ও ভগবানের মধ্যে যথেষ্ট ব্যবধান আছে। এই সংযম, এই ব্যবধান বৈষ্ণব সাধকদিগের ছিল না; কিন্তু ক্যাথলিক সেন্টদিগের ছিল। তাই মনে হয়, এখানেও রবীন্দ্রনাথ সেই duality'র, সেই প্রাচ্য প্রতীচ্যভাব-দ্বন্দ্বের হাত এড়াইতে পারেন নাই। তাই পাশ্চাত্য পণ্ডিতের মনে গীতাঞ্জলি হিব্রু বাইবেলের অধ্যায়বিশেষের কথা স্মরণ করাইয়া দিয়াছে। তাই বিলাতে উহা অত আদরের সামগ্রী হইয়াছে।

য়ুরোপের আদরের সামগ্রী হইয়াছে, শুধু এই টুকু বলিলেই কি যথেষ্ট

বলা হইল? এইটুকু লইয়াই কি আমরা গৌরব বোধ করিব? এমন song offering আর কোনও বাঙ্গালী কবি কি ভগবানকে গত শতাব্দীর মধ্যে দিতে পারিয়াছেন? যে নৈবেদ্য মাথায় করিয়া লইয়া বঙ্কিম বাবুর সমসাময়িক প্রবীণ সাহিত্যিক শ্রীযুক্ত অক্ষয়চন্দ্র সরকার আনন্দে নৃত্য করিতে পারেন, তাহার তুলনা আমাদের সাহিত্যে মিলে কি? রূপসনাতন রামানন্দ, জ্ঞানদাসের বৈষ্ণবী প্রীতির কথা উত্থাপন করিবার আবশ্যকতা নাই; বৈষ্ণব কবির সহিত তুলনা করিয়া হয়ত রবীন্দ্রনাথের প্রতি অবিচার করিতেছি। তিনি যে দেশে জন্মগ্রহণ করিয়াছেন, সেই দেশের মাটির রস তাঁহার সমস্ত অঙ্গ প্রত্যঙ্গ ভরিয়া গ্রহণ করিয়াছেন; ভারতের যুগ যুগান্তরের জন্মজন্মান্তরের সুখদুঃখপ্রবাহের বিচিত্র বিপুল স্পন্দন তাঁহার হৃদয়বীণায় ঝঙ্কার তুলিয়াছে: তাঁহার ভয় হয়, পাছে তিনি এই বাংলার মাটিতে পুনর্ব্বার জন্মগ্রহণ করিতে না পান; তিনি বলেন "আমি প্রায় রোজই মনে করি, এই তারাময় আকাশের নীচে আবার কি কখনো জন্ম-গ্রহণ করব? আর কি কখনো এমন প্রশান্ত সন্ধ্যাবেলায় এই নিস্তব্ধ গোরাই নদীটির উপর বাংলাদেশের এই সুন্দর একটি কোণে এমন নিশ্চিন্ত মুগ্ধমনে জলিবোটের উপর বিছানা পেতে পড়ে থাকতে পাব? হয়ত আর কোনো জন্মে এমন একটি সন্ধ্যাবেলা আর কখনো ফিরে পাব না। তখন কোথায় দৃশ্য পরিবর্ত্তন হবে—আর, কি রকম মন নিয়েই বা জন্মাব? এমন সন্ধ্যা হয়ত অনেক পেতেও পারি, কিন্তু সে সন্ধ্যা এমন নিস্তব্ধভাবে তার সমস্ত কেশপাশ ছড়িয়ে দিয়ে আমার বুকের উপরে এত সুগভীর ভালবাসার সঙ্গে পড়ে থাক্‌বে না। আমি কি ঠিক এম্‌নি মানুষটি তখন থাক্‌ব! আশ্চর্য্য এই, আমার সব চেয়ে ভয় হয় পাছে আমি য়ুরোপে গিয়ে জন্মগ্রহণ করি।"

আপনাতে আপনি সম্পূর্ণ, আত্মনিমগ্ন, ধ্যানাবস্থিত কবি

ভাবিতেছেন—"এক সময়ে যখন আমি এই পৃথিবীর সঙ্গে এক হয়েছিলুম, যখন আমার উপর সবুজ ঘাস উঠ্‌ত, শরতের আলো পড়্‌ত, সূর্য্যকিরণে আমার সুদূরবিস্তৃত শ্যামল অঙ্গের প্রত্যেক রোমকূপ থেকে যৌবনের সুগন্ধি উত্তাপ উত্থিত হতে থাকৃত—আমি কত দূরদূরান্তর কত দেশদেশান্তরের জল স্থল পর্ব্বত ব্যাপ্ত করে উজ্জ্বল আকাশের নীচে নিস্তব্ধ ভাবে শুয়ে পড়ে থাকতুম, তখন শরৎসূর্য্যালোকে আমার বৃহৎ সর্ব্বাঙ্গে যে একটি আনন্দরস একটি জীবনশক্তি অত্যন্ত অব্যক্ত অর্দ্ধচেতন এবং অত্যন্ত প্রকাণ্ডভাবে সঞ্চারিত হতে থাকৃত, তাই যেন খানিকটা মনে পড়ে।" কত যুগ ধরিয়া এই আনন্দ প্রবাহ চলিয়া আসিতেছে। গীতাঞ্জলিতে সেই আনন্দের নৈবেদ্য লইয়া ভবনদীর খেয়ায় পাড়ি দেওয়া হইয়াছে; সোনার তরী এক প্রকাণ্ড রহস্যাভিমুখে চলিয়াছে! কবি বলিতেছেন—আমি একটা সজীব পিয়ানো যন্ত্রের মত—ভিতরে অন্ধকারের মধ্যে অনেকগুলো তার এবং কলবল আছে—কখন কে এসে বাজায় কিছু জানিনে—কেন বাজে তাও সম্পূর্ণ বোঝা শক্ত—কেবল কি বাজে, সেইটেই জানি—সুখ বাজে কি ব্যথা বাজে, কড়ি বাজে কি কোমল বাজে, তালে বাজে কি বেতালে বাজে এই টুকুই বুঝ্‌তে পারি। আর জানি আমার অক্টেভ নীচের দিকেই বা কতদূর উপরের দিকেই বা কতদূর। না—তাও কি ঠিক জানি?" কবি যেন বলিতেছেন—আমার এই 'রাত্রিদিন ধুকধুক, তরঙ্গিত দুঃখ সুখ"-পূর্ণ বুকের ভিতরে রহস্যময়ের বিচিত্র লীলা যেন কতকটা অনুভব করিতে পারি! যখন আমার জীবন দেবতা রাজার দুলাল আমার ঘরের সমুখ পথ দিয়া চলিয়া গেলেন, আমার বুকের হার ছিঁড়িয়া একটি মণি তাঁহার চরণতলে নিক্ষেপ করিলাম; কিন্তু

মোর হারছেঁড়া মণি নেয় নি কুড়ায়ে,
রথের চাকায় গেছে সে গুঁড়ায়ে,

তবু এই ত্যাগটুকুতেই আমার আনন্দ। যখন তিনি মহারাজের ঐশ্বর্য্যে মণ্ডিত হইয়া গভীর নিশীথে সুপ্ত পুরীর মধ্যে আমার কুটীরদ্বারে আঘাত করিলেন, তখন কোথায় শঙ্খ, কোথায় সিংহাসন! রিক্ত দরিদ্র ভক্তের জীর্ণ আসনে তাঁহাকে উপবেশন করাইলাম। বৈষ্ণব কবির বৈরাগ্যপূর্ণ ভাবোন্মাদের সহিত তুলনা করিয়া দেখিনাই, কিন্তু আমিও কি বালিকাবধূর মত, দাসীর মত, নায়িকার মত তাঁহার প্রেম ভিক্ষা করি নাই? যে দিন তিনি বাসরশয্যার তাঁহার তরবারিখানি রাখিয়া গেলেন, ভক্তিবিনম্রচিতে অবনতমস্তকে আমি সেই দান কি শিরোধার্য্য করিয়া লই নাই?

"জনম অবধি হাম রূপ নেহারিনু
নয়ন না তিরপিত ভেল"

এমন কথা আমি বলিতে পারি না বটে, কিন্তু আমার

ফেলিতে নিমেষ,
দেখা হোলো শেষ,

এই টুকুতেই আমার প্রেম চরিতার্থ হইয়াছে।

লাখ লাখ যুগ হিয়া পর রাখনু,
তবু হিয়া জুড়ন না গেল,

প্রেমের এই তীব্র অতৃপ্তির সৌভাগ্য হইতে হয় ত আমি বঞ্চিত; কিন্তু আমি তাঁহাকেই যেন শতরূপে শতবার দেখিয়াছি ও ভালবাসিয়াছি; সেই শান্ত আনন্দটুকু চিরদিন একমাত্র আমার নিতান্ত আপনার জিনিষ হইয়া আছে।

আর যাহা আছে তাহা প্রকাশের নয়
সখি, বহে যাহা মর্ম্মমাঝে রক্তময়
বাহিরে তা' কেমনে দেখাব!

মাঘ, ১৩১৯।

# ছিন্নপত্র

রবিবাবুর 'ছিন্নপত্র' পড়িলে সাধনার কথা মনে পড়ে। তখন সাধনা ও সাহিত্য বাংলার মাসিক পত্রিকার সর্ব্বোচ্চস্থান অধিকার করিয়াছিল। প্রতিমাসে ঐ দুইখানি পত্রিকা আগাগোড়া পড়িত না, এমন শিক্ষিত বাঙ্গালী কলিকাতায় খুব কম ছিল। ছিন্নপত্র ও জীবনস্মৃতি সে দিনের কথা স্মরণ করাইয়া দেয়. কিন্তু কৌতূহল চরিতার্থ করে না। যাহা বলা হইয়াছে, তাহার চেয়েও আরো অনেক কথা শুনিতে ইচ্ছা করে। কিন্তু এই পত্রাংশগুলি তাঁহার কাব্যজীবনের অংশবিশেষের উপর যে আলোকরশ্মি নিক্ষেপ করিতেছে, তাহার বিচিত্র সৌন্দর্য্য আমাদিগকে মুগ্ধ করে।

১৮৯৪ সালের ২৫শে ফেব্রুয়ারীর পত্রে তিনি লিখিতেছেন 'সাধনার জন্য লিখ্‌তে লিখ্‌তে অন্যমনস্ক হয়ে যাই।" এবার তাঁহার বিলাত-গমনের কিছু পূর্ব্বে একদিন তাঁহাকে সাধনার কথা জিজ্ঞাসা করিয়াছিলাম। আমি বলিলাম, "আপনার যখন সাধনা প্রকাশিত হইতেছিল, সে সময় আপনার greatest intellectual expansion হইতেছিল, এই রকমটা আমার বোধ হয়।" রবিবাবু বলিলেন "হ্যাঁ, প্রকৃত পক্ষে তখন আমার সাধনাই ছিল! নৌকার উপরে থাকিতাম। সঙ্গে যে লোক ছিল, সে প্রত্যহ প্রত্যুষে একবাটি ডাল সিদ্ধ করিয়া আমার টেবিলের উপর ঢাকা দিয়া রাখিয়া যাইত। আমি সেই ডালটুকু খাইয়া লিখিতে বসিতাম: সমস্তদিন লিখিতাম; কোনও রূপ চিত্তবিক্ষেপ হইত না। অপরাহ্নে পাঁচটা কি সাড়ে পাঁচটার সময় খানকতক লুচি খাইতাম. তাহার পর বাহিরে 'ইজি' চেয়ারে শয়ন করিতাম; নৌকা নদীর উপরে অশ্রান্তভাবে চলিতে থাকিত। এক sitting এই পাঞ্চভৌতিক ডায়ারি, গল্প, কবিতা অনর্গল

লিখিয়া যাইতাম, ক্লান্তিবোধ করিতাম না। এবার যে আবার নদীবক্ষে কয়দিন বিচরণ করিলাম, মনে হইল, যদি আমাকে সমস্ত বিষয়কর্ম্ম হইতে বিচ্ছিন্ন করিয়া আবার সেই রকম নদীবক্ষে ছাড়িয়া দিতে পারি, তাহা হইলে আবার বোধ হয় সাধনার যুগ ফিরাইয়া আনিতে পারি।”

১৮৮৮ সালের একখানি পত্রে রবিবার লিখিয়াছেন “বঙ্কিমবাবু ঊনবিংশ শতাব্দীর পোষ্যপুত্র আধুনিক বাঙালীর কথা যেখানে বলেছেন কৃতকার্য্য হয়েছেন, কিন্তু যেখানে পুরাতন বাঙালীর কথা বল্‌তে গিয়েছেন, সেখানে তাঁকে অনেক বানাতে হয়েছে। চন্দ্রশেখর, প্রতাপ প্রভৃতি কতকগুলি বড় বড় মানুষ এঁকেছেন (অর্থাৎ তাঁরা সকল দেশীয় সকল জাতীয় লোকই হতে পারতেন; তাঁদের মধ্যে জাতি এবং দেশকালের বিশেষ চিহ্ন নেই) কিন্তু বাঙালী আঁক্‌তে পারেন নি। আমাদের এই চিরপীড়িত ধৈর্য্যশীল, স্বজনবৎসল, বাস্তুভিটাবলম্বী প্রচণ্ডকর্ম্মশীল পৃথিবীর এক নিভৃত প্রান্তবাসী শান্ত বাঙালীর কাহিনী কেউ ভাল করে বলে নি।’ এই প্রসঙ্গে একদিন রবিবাবু আমাকে বলিলেন “যখন বঙ্কিমবাবুর আনন্দ-মঠ প্রথম প্রকাশিত হইল, চন্দ্রনাথ বাবু তৎসম্বন্ধে আমার মত জানিতে চাহিয়াছিলেন; আমিও এক বিস্তৃত সমালোচনা করিয়া পাঠাইলাম, দোষ দেখাইতে একটুও কুণ্ঠাবোধ করি নাই। শুনিয়াছি চন্দ্রনাথ বাবু সেই সমালোচনা বঙ্কিমবাবুকে দেখাইয়াছিলেন। আমি বলিয়াছিলাম, বঙ্কিমবাবু যেখানে individualএর চরিত্র ফুটাইয়া তুলিবার চেষ্টা করিয়াছেন, সেখানেই চমৎকার succeed করিয়াছেন, তাঁহার শক্তির যথেষ্ট পরিচয় দিয়াছেন; কিন্তু যেখানে মানুষের সমষ্টি লইয়া নাড়াচাড়া করিয়াছেন, সেইখানেই সমস্তটা একটা পিণ্ডবৎ তাল পাকাইয়া গিয়াছে, কোনও ব্যক্তির স্বাতন্ত্র্যরক্ষা করিবার চেষ্টা আদৌ দেখিতে পাওয়া যায় না। তাঁহার নগেন্দ্রনাথ, কৃষ্ণকান্ত, ভ্রমর, গোবিন্দলাল, সজীব স্বতন্ত্র মানুষ;

কিন্তু আনন্দমঠে সমস্ত 'আনন্দ' গুলিই যেন এক রকমেরই। একটা প্রকাণ্ড ideaয় যে বিচিত্র মানবপ্রকৃতিকে revolutionএর মধ্যে নিয়ন্ত্রিত ও কেন্দ্রীভূত করিয়াছে, তাহাদের প্রকৃতিগত পার্থক্য, তাহাদের বিচিত্র কর্ম্মপ্রবাহ, বিচিত্র ভাবপ্রবাহ, নব-নব শক্তির উন্মেষ, যে একটা প্রকাণ্ড ideaর আবর্ত্তে পড়িয়া এক direction এ চলিয়াছে, বঙ্কিমবাবু তাহা দেখাইলেন কই ? কেন তিনি তাঁহার 'আনন্দ' গুলিতে স্বাতন্ত্র্য, ব্যক্তিবৈশিষ্ট্য দিলেন না ? সব সন্ন্যাসীগুলিই কি এক কথা বলিবে, এক রকম কাজ করিবে ? একটা অত বড় revolutionary struggleএ তিনি কি এমনটি দেখাইতে পারিতেন না যে, কেহ organise করিতেছেন, কেহ রসদের ব্যবস্থা করিতেছেন, কেহ দীক্ষা দিতেছেন, কেহ মিস্ত্রীর কাজ করিতেছেন, যাঁহার যেটুকু ক্ষমতা তিনি তাহা এই বিপুল কার্য্যে প্রয়োগ করিতেছেন ; সকলের বিচিত্র শক্তি একই কার্য্যে নিয়োজিত হইতেছে। আমার কাছে এই জন্যই ত সমস্তটা একটা unreal phantasmagoria বলিয়া মনে হয় ; জঙ্গলের মধ্যে এই ছায়াবাজীর কোথাও একটু সমাজের সহিত নাড়ির সংযোগ দেখিতে পাই না। স্বীকার করি, এই সন্ন্যাসীবিদ্রোহ ঐতিহাসিক সত্য ; কিন্তু সেই ভিত্তি-টুকুর উপর বঙ্কিমবাবু যে romanceটি গড়িয়া তুলিলেন, কেন তিনি তাহাতে দেখাইতে চেষ্টা করিলেন না যে, কেমন করিয়া কতকগুলা লোক অল্পে অল্পে তিলে তিলে সাংসারিক সমস্ত বিচ্ছেদ ব্যবধান অপসারিত করিয়া একটা ideaয় অনুপ্রাণিত হইয়া পাশাপাশি আসিয়া দাঁড়াইল! একেবারে সমস্তটা খাড়া করিয়া আমাদের চোখের সামনে ধরিলেন। কত অত্যাচার উৎপীড়ন, কত বেদনা, কত নিস্ফল প্রয়াসের ভিতর দিয়া এই বিপ্লববীজ অঙ্কুরিত হইল, তাহার আভাষমাত্রও পাইলাম না। একেবারে বিদ্রোহের ছবি, সংসার হইতে সম্পূর্ণ বিচ্ছিন্ন। মনে

রাখিবেন, আমি সাহিত্যহিসাবে সমালোচনা করিতেছি। দেবীচৌধুরাণী-তেও এই দোষ দেখিতে পাই।” রবিবাবু একটু হাসিলেন। আমি বলিলাম ‘রাজসিংহ আপনার খুব ভাল লাগিয়াছিল; সাধনায় আপনি যে সমালোচনা করিয়াছিলেন, সেটি ত একটি খণ্ডকাব্যবিশেষ।” তিনি বলিলেন “চষামাঠের উপর দিয়া পাল্কি চড়িয়া যাইবার সময় রাজসিংহ পড়িয়াছিলাম বড় ভাল লাগিয়াছিল; কিন্তু দুঃখের বিষয় বঙ্কিমবাবু তখন মৃত্যুশয্যায়, আমার সমালোচনা পড়িতে পান নাই; আমার কৃষ্ণচরিত্রের সমালোচনা ও তাঁহার পড়া হয় নাই।“

বঙ্কিমবাবুর কথা এই ছিন্নপত্রে ও জীবনস্মৃতিতে এত অল্প বলা হইয়াছে যে, আমার diary হইতে আরো একটি উদ্ধৃত করিবার লোভ সম্বরণ করিতে পারিতেছি না। একদিন কথাপ্রসঙ্গে আমাকে বঙ্কিমবাবু বলিলেন, রবিবাবু, “আপনি (বঙ্কিমবাবু বরাবর আমাকে আপনি বলিয়া সম্বোধন করিতেন) শশধর তর্কচূড়ামণির বক্তৃতা শুনিয়াছেন?” আমি বলিলাম—‘না’। তিনি বলিলেন—‘শুনিবেন। তাহাতে জিনিষ আছে। আপনি আমার বাড়ীতে আসিবেন, এইখানেই তাঁহার কথাবার্ত্তা শুনিবার সুবিধা আপনার হইতে পারিবে।’ কিন্তু শীঘ্রই এইখানেই দেখিতে পাইলাম যে বঙ্কিমবাবুর admiration বড় বেশীদিন স্থায়ী হইল না। ‘কৃষ্ণচরিত্র’ রচয়িতার সহিত তর্কচূড়ামণির মিলন স্থায়ী হইতে পারে না। একবার এলবার্ট হলে আমি তাঁহার বক্তৃতা শুনিতে গিয়াছিলাম। তিনি বুঝাইতে চাহেন যে, উপনিষদের ভূমার পূজায় মানবহৃদয় উদ্দীপিত হয় না। এইটি বুঝাইতে গিয়া তিনি এক গল্পের অবতারণা করিলেন। রাজার হুকুম হইল রাত্রে বিনা আগুণে টিকে ধরাইতে হইবে, আলো চাই; কোথায় আলো! ঘরের বাহিরে ফুটফুটে চাঁদের আলো; টিকে সে আলোয় ধরাইবার চেষ্টা করা হইল, চেষ্টা ব্যর্থ হইল। রাজা আজ্ঞা করিলেন,

—আরো খানিকটা অগ্রসর হইয়া যাও, দেখদেখি টিকে ধরে কি না। এগিয়ে গিয়ে আবার টিকে ধরাইবার চেষ্টা করা হইল, চেষ্টা ব্যর্থ হইল; যতই এগিয়ে যাওয়া যায়, টিকে কিছুতেই ধরে না। তেম্নি যাহা infinityতে অবস্থিত, উপনিষদের ভূমা, সে কি কখনও মানুষের হৃদয়ে আগুন ধরাইতে পারে ?—দেখুন ধর্ম্মের একটা অবস্থা আসে, যখন সাধারণ লোকের বিশ্বাসগুলি আর স্বাভাবিক থাকে না, যখন সেগুলিকে জোর করিয়া তর্কে ও যুক্তিতে খাড়া করিতে চেষ্টা করা হয়; তখন মানুষ কতকটা জাগ্রত হইয়াছে, কতকটা বুঝিতে পারিয়াছে, যে প্রাণহীন আচার ব্যবহারের উপর যে আঘাত আসিয়া পড়িয়াছে, সেই আঘাত হইতে তাহাকে বাঁচাইতে হইলে যুক্তিতর্কের আবশ্যক ; তখন বুঝিতে হইবে সেই সকল মন্ত্রতন্ত্র আচারব্যবহার অনুষ্ঠানের দিন ফুরাইয়া আসিয়াছে। সকল দেশের ইতিহাসেই এইটি প্রত্যক্ষ করা যায়।"

কিন্তু যদি সেই সকল মন্ত্রতন্ত্র আচারব্যবহার অনুষ্ঠান আমাদের আনন্দ জাগাইয়া তোলে যাহার স্পন্দন ভূমাপর্য্যন্ত পৌঁছিতে পারে, তাহা হইলে বুঝিতে হইবে এখনও সেগুলি প্রাণহীন হয় নাই। ১৮৯৪ সালের ৫ই অক্টোবরের পত্রে দেখি—"আজ সকালের বাতাসে অতি ঈষৎ শীতের সঞ্চার হয়েছে, একটুখানি শিউরে ওঠার মত। কাল দুর্গোৎসব; আজ তার সুন্দর সূচনা। ঘরে ঘরে দেশের লোকের মনে যখন একটা আনন্দ প্রবাহিত হচ্ছে, তখন তাদের সঙ্গে আমার ধর্ম্মসংস্কারের বিচ্ছেদ থাকা সত্ত্বেও সে আনন্দ মনকে স্পর্শ করে। পশু´ দিন স—র বাড়ি যাবার সময় দেখেছিলুম রাস্তার দুধারে প্রায় বড় বড় বাড়ির দালানমাত্রেই প্রতিমা তৈরি করা হচ্চে। দেখে আমার মনে হল, দেশের ছেলেবুড়ো সকলেই দিনকয়েকের জন্যে ছেলেমানুষ হয়ে উঠে একটা বড় গোছের খেলায় লেগে গেছে। ভেবে দেখতে গেলে আনন্দের আয়োজন মাত্রই

পুতুলখেলা—অর্থাৎ তাতে আনন্দ ছাড়া আর কোনো উদ্দেশ্য নেই, লাভ নেই—বাইরে থেকে দেখে মনে হয় সময় নষ্ট। কিন্তু সমস্ত দেশের লোকের মনে যাতে একটা ভাবের আন্দোলন এনে দেয়, তা কি কখনো নিষ্ফল হতে পারে? সমাজের মধ্যে কত লোক আছে, যারা নীরস বিষয়ী লোক—এই উৎসবে তাদেরও মন একটা সর্ব্বব্যাপী ভাবের টানে বিচলিত হয়ে সকলের সঙ্গে মিলে যায়। এমনি করে প্রতিবৎসর কিছু কালের জন্য মনের এমন একটি অনুকূল আর্দ্র অবস্থা আসে, যাতে স্নেহ প্রীতি দয়া সহজে অঙ্কুরিত হতে পারে; আগমনী বিজয়ার গান, প্রিয়সাম্মিলন, নহবতের সুর, শরতের রৌদ্র এবং আকাশের স্বচ্ছতা সমস্তটা মিলে মনের মধ্যে আনন্দকাব্য রচনা করে। ছেলেদের যে আনন্দ, সেইটেই বিশুদ্ধ আনন্দের আদর্শ। তারা তুচ্ছ উপলক্ষকে নিয়ে নিজের মন দিয়ে ভরে তোলে, সামান্য কদাকার পুতুল নিয়ে তাকে নিজের ভাব দিয়ে সুন্দর ও প্রাণ দিয়ে সজীব করে তোলে। এই ক্ষমতাটা যে লোক বড় বয়স পর্য্যন্ত রাখতে পারে, সেই ত ভাবুক। তার কাছে চারিদিকের বস্তু কেবল বস্তু নয়—দৃষ্টিগোচর বা শ্রুতিগোচর নয়, কিন্তু ভাবগোচর—তার সমস্ত সঙ্কীর্ণতা সে একটি সঙ্গীতের দ্বারা পূর্ণ করে নেয়। দেশের সমস্ত লোক ভাবুক হতে পারে না; কিন্তু এই রকম উৎসবের সময় ভাবস্রোত অধিকাংশ লোকের মনকে অধিকার করে। তখন যেটাকে দূরে থেকে সামান্য পুতুল বলে মনে হয়, কল্পনায় মণ্ডিত হয়ে তার সে মূর্ত্তি থাকে না।”

এখানে সাম্প্রদায়িকতা কবিহৃদয়কে আচ্ছন্ন করিতে পারে নাই। কেহ কেহ মনে করিতে পারেন—সে আজ উনিশ বৎসরের কথা তখন রবিবাবু মন্ত্রতন্ত্রে আনন্দ পাইতেন, এখন অচলায়তনের দিনে তাঁহার পরিবর্ত্তন হইয়াছে। ১৩১৮ সালের ৭ই অগ্রহায়ণ তারিখে কথাপ্রসঙ্গে

আমি তাঁহাকে বলিলাম—আপনার 'অচলায়তন' সম্বন্ধে রামেন্দ্রবাবু বলেন যে, যাঁহারা মনে করেন যে আপনি হিন্দুয়ানিকে আক্রমণ করিয়াছেন, তাঁহারা অত্যন্ত ভুল বুঝিয়াছেন। গায়ত্রী কি অন্য কোনও বৈদিক মন্ত্রের উপর কটাক্ষ করা হয় নাই; যেটাকে আঘাত করা হইয়াছে, সেটা নির্ভাজ বৌদ্ধতান্ত্রিক ব্যাপার। ঐ তোটয় তোটয় মন্ত্র, ঐ একজটা দেবী, ও সব হিন্দুর কোন কালেই ছিল না, ও সব বৌদ্ধতন্ত্রের অন্তর্গত; তবে যদি কেহ মনে করেন যে আমাদের হিন্দুধর্ম্মে আঘাত লাগিয়াছে, তাহা হইলে বুঝিতে হইবে যে ঐ বৌদ্ধ ক্রিয়াকলাপ হিন্দুধর্ম্মের অঙ্গীভূত হইয়া যাওয়ার দরুণ আঘাতটা হিন্দুয়ানির গায়ে গিয়া লাগিয়াছে। রবিবাবু বলিলেন—"ঠিকই ত। আমি কি গায়ত্রীমন্ত্রকে উপহাস করিতে পারি? সে যে আমার নিজেরই মন্ত্র, আমার নিজের জিনিব। অন্যে কি মনে করেন বলিতে পারি না, কিন্তু আমার মনে, হয় এই গায়ত্রীমন্ত্রে ভগবৎ-সাধনা ভারতবর্ষের বিশেষত্ব। দেখুন, এক একজন ঋষি আজীবন তপস্যা ও কৃচ্ছ্রসাধন করিয়া তাঁহাদের সমস্ত wisdom এক একটি মন্ত্রের কয়েকটী কথায় সঞ্চিত ও সংহত করিয়া রাখিয়া গিয়াছেন। আমাদের সমস্ত জীবনে চেষ্টা হওয়া উচিত যে সে সেই মন্ত্রকে অল্পে অল্পে হৃদয়ঙ্গম করা, তাহাকে সম্পূর্ণভাবে আয়ত্ত করা, আমাদের জীবনের মধ্যে ব্যাপকভাবে ছড়াইয়া দেওয়া; তবে ত সেই মন্ত্রের সার্থকতা আমরা উপলব্ধি করিতে পারিব। আমার সমালোচকেরা গায়ত্রীমন্ত্র জপ করেন কি না জানি না; কিন্তু আমি আমার উপনয়নের সময় পিতৃদেবের নিকট যে গায়ত্রীমন্ত্রে দীক্ষিত হইয়াছিলাম, সেই মন্ত্রসাধনে আমি যে কতদূর উপকৃত হইয়াছি, তাহা আপনাকে কি বলিব। আমি কি সেই মন্ত্রের নিন্দা করিতে পারি!" ছিন্নপত্রে দেখিতে পাই যে এই উপনয়নের স্মৃতি তাঁহার মনে আনন্দই জাগাইয়া তোলে। ১৮৯৪ সালের ২৭শে জুন তারিখের পত্রে দেখিতে পাই যে "যখন

পৈতের নেড়া মাথা নিয়ে প্রথমবার বোলপুরের বাগানে গিয়েছিলুম” সেই কথা স্মরণ করিয়া কবি পুলকিত হইতেছেন।

শেষোক্ত চিঠিতে তিনি ছোট গল্প লেখার আনন্দের কথার উল্লেখ করিয়াছেন। “আজকাল মনে হচ্চে, যদি আমি আর কিছুই না করে ছোট ছোট গল্প লিখ্‌তে বসি, তা হলে কতকটা মনের সুখে থাকি, এবং কৃতকার্য্য হতে পারলে হয়ত পাঁচজন পাঠকেরও মনের সুখের কারণ হওয়া যায়। গল্প লেখবার একটা সুখ এই, যাদের কথা লিখব তারা আমার দিনরাত্রির সমস্ত অবসর একেবারে ভরে রেখে দেবে, আমার একলা মনের সঙ্গী হবে, বর্ষার সময় আমার বদ্ধঘরের সঙ্কীর্ণতা দূর করবে, এবং রৌদ্রের সময় পদ্মাতীরের উজ্জ্বল দৃশ্যের মধ্যে আমার চোখের পরে বেড়িয়ে বেড়াবে। আজ সকাল বেলায় তাই গিরিবালা নাম্নী উজ্জ্বল শ্যামবর্ণ একটি ছোট অভিমানী মেয়েকে আমার কল্পনারাজ্যে অবতরণ করা গেছে।......আজ গিরিবালা অনাহূত এসে উপস্থিত হয়েছেন, কাল বড় আবশ্যকের সময় তাঁর দোদুল্যমান বেণীর সূচ্যগ্রভাগটুকুও দেখা যাবে না। কিন্তু সে কথা নিয়ে আজ আন্দোলনের দরকার নেই। শ্রীমতী গিরিবালার তিরোধান সম্ভাবনা থাকে ত থাক—আজ যখন তাঁর শুভাগমন হয়েছে তখন সেটা আনন্দের বিষয় সন্দেহ নেই।” ঠিক একটি বৎসর পরে রবিবাবু লিখিতেছেন “বসে বসে সাধনার জন্যে একটা গল্প লিখ্‌চি—খুব একটু আষাঢ়ে গোছের গল্প। একটু একটু করে লিখ্‌চি এবং বাইরের প্রকৃতির সমস্ত ছায়া আলোক বর্ণ আমার লেখার সঙ্গে মিশে যাচ্চে। আমি যে সকল দৃশ্য লোক ও ঘটনা কল্পনা করচি তারই চারিদিকে এই রৌদ্র-বৃষ্টি, নদীস্রোত এবং নদীতীরের শরবন, এই বর্ষার আকাশ, এই ছায়াবেষ্টিত গ্রাম, এই জলধারাপ্রফুল্ল শস্যের ক্ষেত ঘিরে দাঁড়িয়ে তাদের সত্যে ও সৌন্দর্য্যে সজীব করে তুল্‌চে! কিন্তু পাঠকেরা এর অর্দ্ধেক জিনিষও

পাবে না। তারা কেবল কাটা শস্যই পায়, কিন্তু শস্যক্ষেত্রের আকাশ বাতাস, শিশির এবং শ্যামলতা সমস্তই বাদ পড়ে যায়। আমার গল্পের সঙ্গে যদি এই মেঘমুক্ত বর্ষাকালের স্নিগ্ধরৌদ্ররঞ্জিত ছোট নদীটী এবং নদীর তীরটী এই গাছের ছায়া এবং গ্রামের শান্তিটি এমনি অখণ্ডভাবে তুলে দিতে পারতুম, তা হলে সবাই তার সত্যটুকু একেবারে, সমগ্রভাবে এক-মূহূর্ত্তে বুঝে নিতে পারত। অনেকটা রস মনের মধ্যেই থেকে যায়, সবটা পাঠককে দেওয়া যায় না। যা নিজের আছে, তাও পরকে দেবার ক্ষমতা বিধাতা মানুষকে সম্পূর্ণ দেন নি।"

বিধাতা কতটুকু ক্ষমতা বাংলার শ্রেষ্ঠ গল্পলেখককে দিয়াছেন, তাহার পরিমাপ করিবার প্রবৃত্তি আমার নাই। তাঁহার লেখায় "বস্তুতন্ত্রতা" প্রবল কি 'মায়িকতা" প্রবল, তাহার ওজন করিবার ভার শ্রীযুক্ত বিপিন-চন্দ্র পাল ও শ্রীযুক্ত অজিতকুমার চক্রবর্ত্তী লইয়াছেন। আমি আপাততঃ শুধু বাহিরের স্থূল ব্যাপারটির আলোচনা করিতেছি। একদিন কথা-প্রসঙ্গে আমি রবিবাবুকে বলিলাম,—"টেনিসনের princess গল্পটি যেন কয়েকজন বন্ধু মুখে মুখে রচনা করিলেন। একজন আরম্ভ করিলেন; খানিক দূর অগ্রসর হইয়া তিনি আর একজনকে বলিলেন, এইবার তুমি গল্পটা চালিয়ে যাও; দ্বিতীয় ব্যক্তি থামিলে, আর একজন গল্পটাকে আরো খানিকটা অগ্রসর করিয়া দিলেন; এই রকম করিয়া যেন গল্পটি রচিত হইয়াছে। কিন্তু বাস্তবিক আগাগোড়াই কবি লিখিয়াছেন। আপনিও নাকি ঐ রকম গল্পরচনার চেষ্টা করিয়াছিলেন?" তিনি বলিলেন,—"হাঁ, আমি অনেকবার চেষ্টা করিয়া দেখিয়াছি, কিন্তু কখনই মনের মত হইল না। আমি আরম্ভ করিয়া দিতাম, কিন্তু বন্ধুরা গল্পটিকে এমন করিয়া দাঁড় করাইতেন যে, আমার মনে হইত সমস্তটা মাটি হইয়া গেল। দার্জ্জিলিংএ একদিন কুচবিহারের মহারাণী বলিলেন,—"আসুন, সকলে

মিলিয়া একটা গল্প রচনা করা যাক্, আগে আপনি আরম্ভ করুন।" আমি আমাদের বাঙ্গালী সমাজ-ছাড়া একটা romantic গল্পের অবতারণা করিবার প্রয়াসে বলিলাম,—"আচ্ছা বেশ।" এই বলিয়া আরম্ভ করিয়া দিলাম,—"দার্জ্জিলিংএ ক্যালকাটা রোডের ধারে ঘন কুজ্ঝটিকার মধ্যে বসিয়া একটি হিন্দুস্থানী রমণী কাঁদিতেছে।" এই বলিয়া আমি ছাড়িয়া দিলাম। কিন্তু দেখিলাম গল্পটা অন্যের মুখে অগ্রসর হইতে চাহিল না। অগত্যা আমাকেই সমস্তটা রচনা করিয়া লইতে হইল। এই রকম করিয়া আমার 'দুরাশা' গল্পটি রচিত হইয়াছে।·········কুচবিহারের মহারাণী ভূতের গল্প শুনিতে বড় ভালবাসিতেন। আমায় বলিতেন, আপনি নিশ্চয়ই ভূত দেখিয়াছেন, একটি ভূতের গল্প বলুন।—আমি যতই বলিতাম যে, আমি ভূত দেখি নাই, তিনি ততই মাথা নাড়িতেন; বলিতেন 'না, কখনই না; নিশ্চয়ই আপনি ভূত দেখিয়াছেন।'—অগত্যা আমাকে একটা ভূতের গল্পের অবতারণা করিতে হইল,—ভাঙ্গা পোড়ো বাড়ী, কঙ্কালের খট্‌খট্ শব্দ, এই সমস্ত অবলম্বন করিয়া আমি মণিমালিকার গল্পটি তাঁহাকে শুনাইলাম। গল্পটি তাঁহার বড় ভাল লাগিয়াছিল। একদিন Woodlandsএ নিমন্ত্রণরক্ষা করিতে গিয়াছিলাম; নাটোরের মহারাজও তথায় উপস্থিত ছিলেন। খাওয়া দাওয়ার পর মহারাণী বলিলেন— "রবিবাবু, এইবার আপনি একটি ভূতের গল্প বলুন; আপনি যে ভূত দেখেন নাই, তা হ'তেই পারে না, আপনাকে ভূতের গল্প বলিতেই হইবে।" অগত্যা আমি বলিলাম,—"আচ্ছা তবে একটা ঘটনা বলিতে পারি; নাটোরের মহারাজ সেই ঘটনা কতকটা অবগত আছেন, তিনি এ সম্বন্ধে কতকদূর পর্য্যন্ত সাক্ষ্য দিতে পারেন। একদিন নিমন্ত্রণপার্টি হইতে ফিরিতে অনেক রাত হইল; নাটোরের মহারাজ বলিলেন,— "রবিবাবু, আমার গাড়ি প্রস্তুত, আসুন, আপনাকে বাড়ি পৌঁছাইয়া

দিয়া যাইতে পারিব। অনেকদূর গিয়া আমি মহারাজের গাড়ি হইতে অবতরণ করিলাম; বলিলাম কোথায় আপনার বাড়ি, আর কোথায় জোড়াসাঁকোয় আমার বাড়ি; অত ঘুরিয়া যাওয়া আপনার পক্ষে নিশ্চয়ই অত্যন্ত অসুবিধাজনক; আমি এইখান হইতে একখানা ভাড়াটিয়া গাড়ি করিয়া বাড়ি যাইতে পারি। মহারাজের সনির্ব্বন্ধ নিষেধ আমি মানিলাম না, কিন্তু পরে অনুতাপ করিতে হইয়াছিল।" ......এই পর্য্যন্ত বলিয়া আমি একটু থামিলাম। মহারাণী সোৎসুকে জিজ্ঞাসা করিলেন—"তা'রপর ?' আমি বলিলাম—একখানা মাত্র ভাড়াটীয়া গাড়ি রাস্তার চৌমাথায় দাঁড়াইয়াছিল। গাড়োয়ানকে বলিলাম, জোড়াসাঁকোয় অমুক জায়গায় আমায় লইয়া চল। সে কিছুতেই রাজি হইল না। নাটোরের মহারাজ তখন তাহাকে ধমক দিয়া বলিলেন—ভাড়াটিয়া গাড়ির টিকিট লইয়া এখানে রহিয়াছ, নিশ্চয়ই যাইতে হইবে, নহিলে পুলিশের হাতে দিব। এই বলিয়া তাহার গাড়ির নম্বর নোট করিয়া লইলেন। পুলিশের ভয়ে সে রাজি হইল। আমি গাড়ির ভিতরে প্রবেশ করিয়া দ্বার রুদ্ধ করিয়া দিলাম। মহারাজ চলিয়া গেলেন। আমি নিশ্চিন্ত মনে বসিয়া রহিলাম। গাড়ি চলিতে লাগিল; খানিকক্ষণ পরে বুঝিতে পারিলাম যে আমার পরিচিত বড় রাস্তা দিয়া গাড়ি চলিতেছে না, অপরিচিত অন্ধকার গলির ভিতর দিয়া গাড়োয়ান গাড়ি হাঁকাইয়া চলিয়াছে, কিছু বলিলাম না; ভাবিলাম, বোধ হয় সহজেই বাড়ি পৌঁছাইব। কিন্তু পথ যেন ফুরায় না। হঠাৎ বোধ হইল যেন গাড়ির মধ্যে আমি একাকী বসিয়া নহি, কে যেন আমার গা ঘেঁসিয়া বসিয়া আছে! আমি অন্ধকারে হাত বাড়াইলাম; কিছুই হাতে ঠেকিল না। আবার চুপ করিয়া বসিলাম। আবার সেই রকম যেন মনে হইতে লাগিল; মনটা যেন কেমন ছমছম করিতে লাগিল। গাড়ির পেছনে যে ছোকরা

বসিয়াছিল তাহাকে ডাকিয়া বলিলাম,—ওরে, তুই ভেতরে এসে বোস্। সে বলিল—না, বাবু, আমি ভেতরে যাব না।—যতই আমি তাহাকে আহ্বান করি, ততই জোর করিয়া সে বলিতে লাগিল—না বাবু, আমি ভেতরে যাব না।—এদিকে গাড়ি একেবারে গড়ের মাঠে রেড্ রোডের নিকটে গিয়া উপস্থিত। গাড়োয়ানকে ডাকাডাকি করিলাম, কোনও ফল হইল না। সেই বিস্তৃত ময়দানে, সেই চন্দ্রালোকিত গভীর নিশীথে, গাড়ী ক্রমাগত চক্রাকারে ঘুরিতে লাগিল। আমার গা ঘেঁসিয়া কি একটা যেন জিনিষ রহিয়াছে, অনুভব করিতে পারিলাম ; সবলে দুই হাত দিয়া সেটাকে ঠেলিয়া ফেলিবার চেষ্টা করিলাম ; সহসা দেখিলাম যেন গাড়ির ভিতরে একটা বিকট হাসি ফুটিয়া উঠিল। আমি চীৎকার করিয়া লাফাইয়া উঠিলাম ; মাথা ঘুরিয়া গেল। খানিক পরে বুঝিতে পারিলাম ভোর হইয়া আসিতেছে, এবং আমাদের বাড়িরও সন্নিকটবর্ত্তী হইয়াছি। পরদিন নাটোরের মহারাজকে রাত্রির কথা বলিলাম। তিনি আমাকে সঙ্গে লইয়া থানায় গেলেন। দারোগা আমাদের কাহিনী শুনিয়া জিজ্ঞাসা করিল, আপনাদের গাড়ির নম্বর কত ? নম্বর শুনিয়া বলিল, আপনারা যদি কাল রাত্রিতে গাড়োয়ানকে ধরিয়া লইয়া থানায় আসিতেন, তাহা হইলে এত হায়রান্ হইতে হইত না। অনেকদিন হইল, একজন কেরাণী আপিস হইতে প্রত্যাবর্ত্তন করিবার সময় ঐ গাড়ি করিয়া গড়ের মাঠে গিয়া ঐ গাড়িতেই আত্মহত্যা করে। তদবধি রাত্রিকালে ও-গাড়িতে লোক চড়িলেই ভয় পায়। আমরা তাহা জানিতে পারিয়া, পাছে ঐ গাড়ির লাইসেন্স বন্ধ করিয়া দিই, এই ভয়ে গাড়োয়ানটা রাত্রে আর সওয়ার লয় না। এই পর্য্যন্ত বলিয়া থামিলাম। কুচবিহারের মহারাণী বলিলেন, "অ্যাঁ, সত্যি না কি ?" আমি হাসিয়া বলিলাম—"না, মোটেই সত্য নয় ; গল্প করিলাম মাত্র।"এই গল্পটি পরে নূতন করিয়া লিখিয়াছিলাম।

গল্পমাত্র, আর কিছু নহে। যাঁহাদের ইচ্ছা তাঁহারা এটিকে লইয়া পরীক্ষা করিয়া নাড়াচাড়া করিয়া দেখিতে পারেন এটি "মায়িক" না "বস্তুতন্ত্র"; আমার কাছে কিন্তু এটি শুধু গল্পহিসাবেই চরম সার্থকতা লাভ করিয়াছে। সত্য-মিথ্যার কূট তর্কের মধ্যে আমি প্রবেশ করিতেছি না; গোটা কতক স্থূল কথা লইয়াই এই প্রবন্ধ রচিত হইল। ছিন্নপত্রে কবিহৃদয়ের যে রহস্যের উপর আলোকপাত হইয়াছে, সে প্রসঙ্গ তুলিলাম না; অথচ সেইটেই ছিন্নপত্রের আসল সামগ্রী. সেইখানেই কবির যথার্থ আত্মপরিচয়, সেখানে লেশমাত্র মিথ্যা থাকিতে পারে না। তিনি লিখিতেছেন—"যেমনি কবিতা লিখ্‌তে আরম্ভ করি, অমনি আমার চিরকালের যথার্থ আপনার মধ্যে প্রবেশ করি—আমি বেশ বুঝিতে পারি, এই আমার স্থান। জীবনে জ্ঞাতসারে এবং অজ্ঞাতসারে অনেক মিথ্যাচরণ করা যায়, কিন্তু কবিতায় কখনও মিথ্যা কথা বলি নে—সেই আমার জীবনের সমস্ত গভীর সত্যের একমাত্র আশ্রয়স্থান।"

ফাল্গুন, ১৩১৯।

# নবীনচন্দ্র

বন্ধু রামকমলের সহিত বিদেশ-ভ্রমণে বাহির হইলাম। তিনি ওকালতি করিয়া যথেষ্ট পসার প্রতিপত্তি লাভ করিয়াছেন, এই মাত্র জানিতাম; কিন্তু তিনি যে একটি আস্ত কবি, এরূপ সন্দেহ আমার কখনও হয় নাই। আমরা সতীর্থ বটে; কিন্তু বহুদিন ছাড়াছাড়ি হওয়ার দরুণ এ খবরটুকু ভাল করিয়া পাই নাই।

বেঙ্গল নাগপুর রেলের দ্বিতীয় শ্রেণীর কামরায় যখন আমরা প্রবেশ করি, তখন কেবলমাত্র একজন সাহেব একখানা গদি দখল করিয়া বসিয়া ছিলেন; বাকি দুইখানি আমরা অধিকার করিয়া বসিলাম।

গাড়ি ছাড়িয়া দিল। অপরাহ্ন কাল। আকাশ মেঘাচ্ছন্ন। রামকমল জানালায় করতলে কপোল বিন্যস্ত করিয়া একদৃষ্টে বাহিরের দিকে তাকাইয়া রহিলেন। খানিকক্ষণ পরে আমি জিজ্ঞাসা করিলাম, "কি হে, কি ভাবিতেছ?" আমার দিকে মুখ না ফিরাইয়াই তিনি বলিলেন,—

"হৃদয় আমার নাচেরে আজিকে,
ময়ূরের মত নাচেরে,
হৃদয় নাচে রে,—"

আমি ত অবাক্! তিনি বলিলেন, "বাঙ্গালার বর্ষার মত এমন নিবিড় আনন্দের জিনিষ আমি ত আর কিছু দেখি না। কত শত বৎসর পূর্ব্বে আজিকার মত আর একদিন মেঘৈর্মেদুরমম্বরং দেখিয়া জয়দেব গীতগোবিন্দ-পদাবলী গাহিয়াছিলেন; আর বৈষ্ণব কবি "ভরা বাদর, মাহ ভাদর, শূন্য মন্দির মোর" বলিয়া আক্ষেপ করিয়াছিলেন। এই যে আসন্নঝটিকার প্রতীক্ষায় স্তম্ভিতা বিশ্বপ্রকৃতির উপরে "বর্ষা এলায়েছে তার মেঘময় বেণী," ইহার

স্নিগ্ধগম্ভীর শান্তিটুকু তুমি উপলব্ধি করিতে পারিতেছ না, এমন কথা বলিও না ; প্রকৃতির এই বিরাট শান্তিকে উপেক্ষা করিয়া আমাদের এই ট্রেন খানা ঐ দীর্ঘবিসর্পিত লৌহবর্ত্মের উপর দিয়া উন্মত্তের মত হুঙ্কার করিয়া চলিয়াছে ; কোনও দিকে দৃক্‌পাত নাই ; কিছুতেই ভ্রূক্ষেপ নাই ; দুই ধারের বন উপবন, দীঘি নদী সরোবর

"মাঠের পরে মাঠ, মাঠের শেষে
সুদূর গ্রাম খানি আকাশে মেশে,"

দেখিতে না দেখিতে অন্তর্হিত হইয়া যাইতেছে। বুকের মধ্যে রক্তস্রোত একটু দ্রুততর তালে নৃত্য করিতেছে না কি? এতবড় বিপুল শান্ত প্রকৃতির বক্ষ মথিত করিয়া এই যে ট্রেন খানা ছুটিতেছে, ভালে অগ্নি ধক্‌ধক্ জ্বলিতেছে, বলিতে পার কি, কোন নিরুদ্দেশ রহস্যান্ধকারের মধ্যে কিসের অন্বেষণে চলিয়াছে?"

বন্ধুর গতিক দেখিয়া আমি দাঁড়াইয়া উঠিলাম। মাথার উপরকার ইলেকট্রিক পাখা চালাইয়া দিলাম। গাড়ি একটা ষ্টেশনে আসিয়া থামিলে তাঁহার চমক ভাঙ্গিল। আমরা সকলেই একটু নড়িয়া চড়িয়া বসিলাম। ভায়া যেন একটু অপ্রতিভভাবে বলিলেন, "আমি এতক্ষণ আপন মনে কি বকিয়া গেলাম, তুমি বোধ হয় আমাকে পাগল মনে করিতেছ। তুমি ত কই কোনও কথাই কহিলে না; কিন্তু আজ আমি এই ট্রেনের ভিতর হইতে উভয় পার্শ্বের এই দিগন্তবিস্তৃত বর্ষাবারি-সম্পৃক্ত মাঠ, আর মাথার উপরে ঐ ঘনমেঘাচ্ছন্ন আকাশ দেখিয়া যেন কেমন একটু চঞ্চল হইয়া উঠিয়াছি। সুজলা সুফলা, মলয়জশীতলা, শস্যশ্যামলা বাঙ্গালার ষড়্‌ঋতুর মধ্যে বর্ষার মত এমন সরস-করা, হরষ-ভরা, ঋতু আর আছে কি? "ধন ধান্য পুষ্প ভরা, আমাদের এই বসুন্ধরা"র উপরে যেদিন "গগনে গরজে মেঘ, ঘন বরষা," সেই দিনই ত বঙ্গপ্রকৃতির মহোৎসব।"

এইবার আমি একটু কথা কহিলাম। বলিলাম, "আমি তোমাকে পাগল মনে করিতেছি না। তুমি যে কবি, তাহা বেশ বুঝিতে পারিতেছি। সহজেই যে তুমি এই বহিঃপ্রকৃতির সহিত তোমার অন্তঃপ্রকৃতির সামঞ্জস্য স্থাপিত করিতে পারিয়াছ, তাহাও বুঝিতে পারিতেছি। কিন্তু দোহাই তোমার, আর একটু নীচু সুরে কথা কও, নহিলে আমি তোমার সহিত তাল রাখিতে পারিতেছি না। অনেক বৎসর তোমার সহিত ছাড়াছাড়ি হইয়া গিয়াছে; তুমি যে কেমন করিয়া অল্পে অল্পে এমন কবি হইয়া দাঁড়াইয়াছ, একটু হাল্‌কা রকম ভাষায় তোমার জীবনের সেই অধ্যায়ের ইতিহাসটুকু রচনা কর না কেন। আমার বিশ্বাস, তাহা হইলে নবীন সেনের 'আমার জীবন'এর মত আর একটি উপাদেয় গ্রন্থ রচিত হইয়া উঠিবে।"

রামকমল বলিলেন "ভাই ক্ষমা কর; বিদ্রূপ করিও না।" আমি জিজ্ঞাসা করিলাম, "বিদ্রূপ কিসের?" তিনি বলিলেন, "আত্মজীবনকাহিনী বাঙ্গালা সাহিত্যের ধাতে সহিল না। নবীনচন্দ্রের 'আমার জীবন'ই বোধ হয় বাঙ্গালায় শেষ autobiography।" আমি জিজ্ঞাসা করিলাম, "কেন?" তিনি বলিলেন,—

চট্টগ্রামের সাহিত্য সম্মিলনের সভাপতি শ্রীযুক্ত অক্ষয়চন্দ্র সরকার স্বর্গীয় কবি নবীনচন্দ্র সেনের কথা স্মরণ করিয়া অশ্রুবিসর্জ্জন করিয়াছেন। ভালই করিয়াছেন। কিন্তু তিনি একটু ভাবিয়া দেখিলে অত অসামাল হইতেন না। বেদান্তের "অহং" যেমন নির্ব্বিকল্প, অক্ষয়, অব্যয়, তেমনই "আমার জীবন"এর রচয়ীতাও অক্ষয়, অব্যয়; তাঁহার সর্ব্বগ্রাসী "আমি" আজ মৃত্যুর যবনিকা ভেদ করিয়া বৈতরণীর পরপার হইতে নিজেকে এক-মাত্র নির্ব্বিকল্প "সৎ" বলিয়া পরিচিত করিবার জন্য ব্যগ্র হইয়া উঠিয়াছে। কাহার কাছে পরিচয়? সেই বিরাট্ আমিত্বের বাহিরের সমগ্র

ব্যবহারিক জগৎটার কাছে আবার পরিচয় কিসের? যেটা মায়া, যেটা ছায়া, আমি আছি বলিয়া যেটা আছে, আমি নিমেষে যেটাকে আমার এই বিরাট্ আমিত্বের ভিতর লয় করিতে পারি, তাহার কাছে আমার আবার নূতন করিয়া পরিচয় দিবার বাসনা জাগিয়া উঠিবে কেন?

"কেন, তাহা কে বলিতে পারে? যিনি জীবদ্দশায় রৈবতক, কুরুক্ষেত্র, প্রভাসে মহা আড়ম্বরে নূতন করিয়া ভারতবর্ষের ইতিহাসের ধারা চোখে আঙ্গুল দিয়া দেখাইয়া দিলেন, তাঁহার নিকট হইতে আরও অনেক বিষয় শিখিবার বোধ হয় আমাদের বাকি ছিল। কেমন ভক্তিভরে, প্রণতশিরে, আমরা তাঁহার কাছে নূতন দীক্ষা গ্রহণ করিতে লাগিলাম! যখন তিনি "ব্রাহ্মণের প্রতিদ্বন্দ্বী ক্ষত্রিয় দাম্ভিক"-কে দাঁড় করাইয়া অনার্য্য জরৎকারুকে তাঁহাদের সঙ্গে জড়াইয়া দিলেন, তখন plot টা কি কম sensational হইয়া দাঁড়াইল! Epic grandeur এর বোধহয় যেটুকু বাকি ছিল, কএকটি ক্ষত্রিয়রমণীকে এক একটি Florence Nightingale'র মত আদর্শ Sister of Mercy-তে পরিণত করিয়া তিনি তাঁহাদের মুখে বড় বড় বক্তৃতা বসাইয়া দিলেন। ঊনবিংশ শতাব্দীর মহাকাব্য রৈবতক-কুরুক্ষেত্র-প্রভাসের পশ্চাতে বৃদ্ধ কাশীরামদাসের তথা বেদব্যাসের ছায়া সঙ্কুচিত হইয়া গেল।

"কৃষ্ণ,খ্রীষ্ট, মহম্মদ, বুদ্ধ, ব্যবহারিক জগতের সামাজিক ধর্ম্মজীবনের লোকবিশ্রুত কএকটি মহাপুরুষের কথা তিনি জীবদ্দশায় আমাদিগকে শুনাইয়া কেমন আমাদের দুর্ব্বল হৃদয়কে সবল করিবার প্রয়াস পাইয়াছিলেন! কিন্তু যেটি সব চেয়ে বড় কথা, সেটি বলা হয় নাই। কৃষ্ণ, খ্রীষ্ট, মহম্মদ, চৈতন্য, বুদ্ধ, সবগুলিকে একত্র তাল পাকাইয়া লইলেও তাহা যে অহংতত্ত্বের আমিত্বের কাছে হ্রস্ব, খর্ব্ব, ম্লান হইয়া যায়, সেই অতিগভীর ও বিপুল রহস্যপূর্ণ তত্ত্বটি ব্যাখ্যা করা বাকি ছিল।

আধিব্যাধিমণ্ডিত, ষড়্‌রিপুমর্দ্দিত দেহী বোধ হয় সে রহস্যের যবনিকা সম্যক্‌ উদ্‌ঘাটিত করিতে পারে না; তাই মৃত্যুর, এই ব্যবহারিক জগতের দেহীর মৃত্যুর ( অহংএর কি মৃত্যু আছে ? ) নেপথ্য হইতে, এক, দুই, তিন, চার খানা দিব্য স্থূলকলেবর "আমার জীবন" এই সূক্ষ্ম তত্ত্বটি প্রচারিত করিবার জন্য "অন্নপায়ী বঙ্গবাসী স্তন্যপায়ী জীবের' শিরোদেশে নিক্ষিপ্ত হইয়াছে। মাথা ঘুরিতেছে, শিরায় শিরায় রক্তবেগ প্রবাহিত হইতেছে; অত বড় তত্ত্বকথা ঠিক্‌ যেন ভাল করিয়া বুঝিয়া উঠিতেছি না। কিন্তু একটু স্থির হইলেই বোধ হয় বুঝিতে পারিব। যদি না পারি, ত সে আমাদের দোষ। যে কবিপ্রতিভা বাঙ্গালার সিরাজ চরিত্রকে চিরকালের জন্য কলঙ্কিত করিতে পারিয়াছে, সে যে "আমার জীবনে"র আমিত্বটাকে চিরকলের জন্য ভাস্বর করিতে পারিবে, তাহা আর বিচিত্র কি ?

'ওগো, ভাল করে বলে যাও।
আঁখিতে, বাঁশিতে, যে কথা ভাষিতে,
সে কথা বুঝায়ে দাও।'

"তাহা হইলে বুঝিতে না পারিব কেন ? অধ্যাপক শ্রীযুক্ত ক্ষেত্রমোহন বন্দ্যোপাধ্যায় কিন্তু ভয় দেখাইতেছেন; যে তত্ত্ব স্বয়ং অর্জ্জুন বুঝিতে পারেন নাই, যীশুর শিষ্যগণ বুঝিয়া উঠিতে পারেন নাই, সেটা কি সহজে হৃদয়ঙ্গম করা যায় ? শ্রীকৃষ্ণ বলিলেন, "সর্ব্বধর্ম্মান্‌ পরিত্যজ্য মামেকং শরণং ব্রজ ;" পার্থ অমনই কৃষ্ণের পা জড়াইয়া ধরিলেন— "মাম্‌" এর মধ্যে বেদান্তের যে 'অহং'-তত্ত্বটুকু নিহিত রহিয়াছে, তিনি তাহা বুঝিতে পারিলেন না। যীশু বলিলেন Have faith in Me and thou shalt be saved, অমনই তাঁহার শিষ্যগণ তাঁহাকেই পূজা আরম্ভ করিয়া দিল, এই 'me'র মধ্যে যে অহং তত্ত্বটুকু নিহিত আছে,

তাহা কাহারও বোধগম্য হইল না। শ্রীকৃষ্ণের বিশ্বরূপ প্রদর্শনের অর্থ কি এই যে, তিনি বিকট মুখব্যাদান করিয়া দেখাইলেন যে সমস্ত বিশ্বটা তিনি গিলিয়া ফেলিবার উপক্রম করিতেছেন? না ইহার অর্থ অহং এর মধ্যেই সমগ্র বিশ্বটা লীন?

"এত বড় তত্ত্বকথাটির বিষয় আমরা এতদিন ভাল করিয়া ভাবিয়া দেখি নাই। আরও অনেকে ত স্ব-স্ব জীবন কাহিনী লিখিয়াছেন ও লিখিতেছেন; কিন্তু এমন করিয়া অহংটীকে বড় করিয়া দেখাইবার স্পর্দ্ধা কাহারও হয় নাই; পূর্ব্বেইত বলিয়াছি যে, দুর্ব্বল দেহীর পক্ষে এ তত্ত্বটি এমন করিয়া প্রকট করা সকলের সাধ্যাতীত। মহর্ষি দেবেন্দ্রনাথ যখন ব্রহ্মের সাক্ষাৎকারলাভ বর্ণনা করিয়া নিজকে ব্রহ্মর্ষি নারদের সহিত তুলনা করিয়াছেন, তখন যেন অনেকটা এই বৈদান্তিক কবিবরের কাছাকাছি গিয়াছিলেন বলিয়া বোধ হয়। আমরা মাথায় হাত দিয়া ভাবিতাম, নারদের কি ব্রহ্মসাক্ষাৎকার লাভ হইয়াছিল? সে কিরূপ? নির্গুণ, নির্বিকল্প, সৎ চিৎ, আনন্দম্, অহং এর জ্ঞানসম্বন্ধে চেতনার নামই কি ব্রহ্মসাক্ষাৎকারলাভ? মহর্ষি দেবেন্দ্রনাথেরও কি এই অহং-জ্ঞান সম্যক্ জাগ্রত হইয়াছিল? ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেন যে দিন প্রকাশ্য সভাস্থলে বলিয়াছিলেন, And yet I am a singular man, তখন তাঁহার অন্তরে কিপ্রকার অহং জাগ্রত হইয়া উঠিয়াছিল, তাহা ঠিক জানিবার উপায় এখন আর নাই।

"অথচ এই অহং তত্ত্বটি মাঝে মাঝে এক এক মহাপুরুষ অতি সরলভাবে অতি অল্প কথায় বুঝাইবার চেষ্টা করিয়া গিয়াছেন। সপ্তদশ শতাব্দীতে য়ুরোপের চতুর্দ্দশ লুই বলিয়াছেন L'etat? C'est moi, রাষ্ট্র? সে ত আমি! অহংতত্ত্বটি বেশ পরিষ্কার হইয়া গেল। আবার ১৮৭৮ খ্রীষ্টাব্দে বার্লিণ কংগ্রেসের অধিনায়ক বিস্মার্ক যখন বলিলেন,

Le congress? C'est moi, কংগ্রেস? সে ত আমি! তখন কথাটি বেশ সুস্পষ্ট হইল না কি?

"যাক্, বড় বড় বিদেশীর নাম করিবার আবশ্যকতা নাই। আমাদের স্বদেশীর কথা বলিয়া শেষ করা যায় কি? স্বদেশীর কথা? কোন্ স্বদেশীর কথা? (দেখ, শব্দই ব্রহ্ম; সে বিষয়ে কিছুমাত্র ভুল নাই; in the beginning was the word; আচ্ছা, সেই wordটা কি? 'ওঁ,' না 'অহং'?) এই স্বদেশীর কথা তুলিয়া সেদিন কদমতলার সরকার মহাশয় আমাদিগকে বেশ দুকথা শুনাইয়া দিয়াছেন; আমরা ভারত-মাতাকে বঙ্গমাতায় পরিণত করিয়া গত কয় বৎসর ধরিয়া যে বাৎসারক বারোয়ারি করিতেছি, তাহার বিষময় ফল এখন আমাদিগকে ভোগ করিতে হইতেছে,—রাজধানী বাঙ্গালা মুল্লুক হইতে সরিয়া গিয়াছে। "আমার জীবন" রচয়িতা আর এক স্বদেশী বারোয়ারির কথা বলিয়াছেন; তাহার তুলনা বাঙ্গালীর সাহিত্যে, বাঙ্গালীর রাজনীতিক্ষেত্রে নাই এবং কখনও ছিল না, একথা জোর করিয়া বলা যাইতে পারে।—শোন।

'আজ কাল দেশীয় দ্রব্যের সমাদরের একটা ধুয়া উঠিয়াছে। উহা বাঙ্গালীর নব্যতম হুজুগ। কিন্তু আমিই প্রকৃতপ্রস্তাবে বহুপূর্ব্বে দেশীয় দ্রব্যের সমাদরের সূত্রপাত করিয়াছিলাম। আমি ঢাকাই আমদানি বন্ধ করিয়া নোয়াখালির এক নর্ত্তকীকে পোশোয়াজ পরাইয়া বাই খাড়া করিলাম; এবং বেদেদের মেয়েরা হাটবাজারে গায়িয়া নাচিয়া বেড়ায়, তাহাদের মধ্য হইতে দুটিকে কাউন্সিলের ফাঁকা অনারেবল্ মেম্বরদের নির্ব্বাচন প্রথানুসারে নির্ব্বাচন করিয়া, এবং উনবিংশ শতাব্দীর চতুর্ব্বর্গদাতা সাবানের দ্বারা তাহাদের বাহ্যিক বহুবর্ষসঞ্চিত তৈলজাত অশ্লীলতা বিদূরিত করিয়া যাত্রার দলের একটি গায়কের ও বাদকের হস্তে সমর্পণ করিলাম। সে এক পক্ষের মধ্যেই উভয়কে অতিরিক্ত সাবান সেবার ও শিক্ষার দ্বারা উর্ব্বশী-

মেনকাত্বপ্রদান করিয়া আসরে উপস্থিত করিল। বাইজী তিলোত্তমা, কারণ তিনি একাধারে বাই, খেম্‌টা, যাত্রা ও থিয়েটার্। তিনি সকল প্রকার সঙ্গীতে শিক্ষিতা হইয়াছিলেন। তাহার উপর সোনায় সোহাগা। তিনটিই সুন্দরী ও তিনটিই ষোড়শী। তিনটাই স্থানীয় কীর্ত্তি (Indigenous production)। ঢাকাই আমদানি সম্পূর্ণরূপে পরাজিত ও কেবল ফেণীতে বন্ধ হইল এমন নহে, এ অঞ্চলেই বন্ধ হইল। ইহাদের খুব প্রসার হইল, এবং দেখিতে দেখিতে নোয়াখালি ও কুমিল্লাতে আরো দলসৃষ্টি হইল। অথচ এই মহৎ স্বদেশপ্রেমিকের কার্য্য সম্পাদন করিতে ন্যূনাধিক পঞ্চাশ মুদ্রামাত্র ব্যয় হইয়াছিল।'*

"একটা বড় প্রশ্নের উত্তর পাওয়া গেল। কবে কোথায় সর্ব্বপ্রথম স্বদেশীর সূত্রপাত হইয়াছিল? আমাদের মধ্যে কেহ কেহ অত্যন্ত গভীর ভ্রমে পতিত হইয়াছিলেন; তাঁহারা ঠাহরাইয়াছিলেন যে Dawn Society'র সতীশবাবুই বুঝি সর্ব্বপ্রথম এই কাজটি করিয়াছিলেন; এটা যে কত বড় ভুল তাহা বুঝা গেল! নোয়াখালি সকলকে টেক্কা দিয়াছে!

'নোয়াখালির মাটি, নোয়াখালির জল,
নোয়াখালির হাওয়া, নোয়াখালির ফল,
ধন্য হোক, ধন্য হোক, ধন্য হোক হে ভগবান!

"বিদেশিনী বারাঙ্গনাকে বয়কট্ করা হইল; নোয়াখালির নর্ত্তকীকে পেশোয়াজ পরান হইল; বাজারের বেদিনীর বাহিরের অশ্লীলতা সাবানের দ্বারা বিদূরিত করা হইল; কাউনসিলের ফাঁকা অনারেবল্ মেম্বরদের নির্ব্বাচন-প্রথানুসারে নির্ব্বাচন করা হইল; আমরা মুখে অনেক কথার আবৃত্তি করি, কাগজেও খুব লেখালেখি করি, কিন্তু কাজে কয়জন কৃতিত্ব দেখাইতে পারি? এই যে জন ষ্টুয়ার্ট মিলের

* আমার জীবন" চতুর্থ ভাগ ৮৭ পৃষ্ঠা

কাছে কত কথা শিখিয়াছি, আজও সেই সকল কথাই আওড়াই মাত্র। সে দিন পুনার ফার্গুসন কলেজে মিঃ র‍্যামজে মাক্‌ডোনাল্ড বলিলেন, আমি এই পবলিক্‌ সর্ব্বিস কমিশনে বসিয়া একটা বড় মজা দেখিতেছি —ভারতবাসীরা আমাদের Mid-Victorian period এর বুলি এখনও কপ্‌চাইতেছে। কিন্তু ১৮৯২ সালের পূর্ব্বে ও একজন বাঙ্গালী মনীষী কাউন্‌সিলের ফাঁকা অনারেবল মেম্বরদের নির্ব্বাচন-প্রথানুসারে নির্ব্বাচন করিয়াছিলেন। এখানেও মৌলিকতা।

"একটা সমস্যার সমাধান হইল ; কিন্তু আর একটা সমস্যা উপস্থিত হইয়াছে। চট্টগ্রামের সাহিত্যসম্মিলনের সভাপতি মহাশয় বলিয়াছেন যে, তিনি অনেকবার বঙ্কিমবাবুকে করযোড়ে অনুরোধ করিয়াছিলেন যে, বঙ্কিমবাবু যেন আদর্শ মাতৃচরিত্র অঙ্কিত করেন; কিন্তু দুঃখের বিষয়, বঙ্কিমবাবু তাহাতে কর্ণপাত করেন নাই। আমরা ভাবিতাম যে, সাহিত্যে মাতৃচরিত্রের প্রস্তাবটা আজকালকার সাহিত্যিক ডেঁপোমি; কিন্তু এখন দেখিতেছি তাহা নহে। এ জিনিষটা অনেক দিনের। "আমার জীবনে" ও এ কথার রীতিমত অবতারণা দেখিতে পাইতেছি। তবে একটু প্রভেদ আছে ; এখানে মাতৃমূর্ত্তির উল্লেখ না করিয়া লেখক বাকি যাবতীয় প্রেমের তালিকা দিয়াছেন। তিনি লিখিতেছেন,—

'আমি বলিলাম,—'আমি ত বরাবর আপনাকে বলিয়াছি আপনার বিলাতি পীরিতের পিণ্ড পিণ্ডান্ত আর আমার ভাল লাগে না। কেবল একঘেয়ে সেই ইংরেজি নভেলের পতিপত্নীর পীরিত। আপনাকে এত করিয়া বলিলাম যে, যেসকল প্রেম লইয়া আমাদের জাতীয় জীবন ও জাতীয় সাহিত্য, রামায়ণ ও মহাভারত, পিতৃপ্রেম, ভ্রাতৃপ্রেম, বাৎসল্য, প্রজাপ্রেম, সর্ব্বশেষে ঈশ্বরপ্রেম—এই সকল প্রেমের আদর্শ আঁকিয়া আমাদের মনুষ্যত্বের পথে লইয়া যান। আপনি ত তাহা শুনিলেন না!

ছাই ভস্ম নরনারী-প্রেমের উগ্র ছবি আঁকিয়া আজ আপনি বঙ্গদেশের অর্দ্ধেক নারীহত্যার—বিশেষতঃ নারীদিগের আত্মহত্যার জন্য দায়ী হইতেছেন।.........আমি সেজন্য বলিতেছি, আপনি উপন্যাস ছাড়িয়া ইতিহাসটিতে হাত দিউন।'

"এখন সমস্যাটা কিরূপ দাঁড়াইল দেখ। সাহিত্যে মাতৃচরিত্র অঙ্কিত না করিয়া বঙ্কিমবাবু সর্ব্বনাশের সূত্রপাত করিলেন;—না, পিতৃপ্রেম, ভ্রাতৃপ্রেম, বাৎসল্য, প্রজাপ্রেম, সর্ব্বশেষে ঈশ্বরপ্রেম ইত্যাদি প্রেমের আদর্শ না আঁকিয়া নারীদিগের আত্মহত্যার জন্য তিনি দায়ী হইতেছেন? সরকার মহাশয় মাতৃমূর্ত্তির প্রসঙ্গ আগে উত্থাপিত করিয়াছিলেন, কি সেন মহাশয় বাকি যাবতীয় প্রেমের ফর্দ্দ লইয়া আগে তাঁহার নিকট উপস্থিত হইয়াছিলেন, তাহা জানিবার উপায় এখন আর নাই। নারীদিগের আত্মহত্যার কারণ ত অবগত হওয়া গেল, কিন্তু একটা statistics প্রস্তুত করিবার ভার কেহ লইলে ভাল হয় না? সাহিত্যপরিষদ যদি এই কার্য্য ভার গ্রহণ করেন, তাহা হইলে সমাজের প্রভূত কল্যাণ সাধিত হইতে পারে। বহুপূর্ব্বে প্রভূত কল্যাণ সাধিত হইতে পারিত, যদি বঙ্কিমবাবু ইতিহাসটিতে হাত দিতেন! হায়, কেন তিনি সেই ইতিহাসটিতে হাত দিলেন না? বাঙ্গালার উপন্যাসরাজ্যের একছত্র সম্রাট যদি বাঙ্গালার গিবন্ হইতেন"!

বন্ধু একটু চুপ করিলেন। পরক্ষণেই বলিলেন, "আমার এই সমালোচনা তোমার বোধ হয় ভাল লাগিল না; আমিই কি খুব আনন্দের সহিত এই সমালোচনা করিতেছি? আমাদের নবীনচন্দ্র সাহিত্যে যে আনন্দের, করুণার, উদ্দীপনার উৎস খুলিয়া দিয়াছেন, কোন বাঙ্গালী সে কথা ভুলিতে পারে? পলাশীর যুদ্ধে যখন ব্রিটিশের রণবাদ্য বাজিল; রণস্থল কাঁপাইয়া, আম্রবন কাঁপাইয়া, সেই ধ্বনি, কিশোর বয়স্ক পাঠক পাঠিকার

প্রকারে চেষ্টা করিতে লাগিল। আজও সে চেষ্টার অবসান হয় নাই। যাঁহারা বলেন—এত চেষ্টার কি দরকার ছিল? না হয়, লুপ্ত হইত; তবুও এই পঙ্গুত্বের বড়াই কর কেন?—তাঁহাদের উত্তরে বলিব,—পঙ্গুত্বের গৌরব করিব কেন? ব্রাহ্মণ্য সমাজ বৌদ্ধ সমাজের মত লুপ্ত হইলেই কি মানবের ইতিহাসের গৌরব বাড়িত? কে বলিল যে, সে সমাজ আপনার চারিদিকে অচলায়তনের অভ্রভেদী প্রাচীর তুলিয়া বহির্জগতের সহিত সম্বন্ধ ছিন্ন করিয়া বহুযুগ ধরিয়া জড়ত্বপ্রাপ্ত হইয়াছে। বৈদিক ও ব্রাহ্মণ্য সাহিত্য রচনা করিয়া যদি ব্রাহ্মণ লুপ্ত হইত, তাহা হইলে ক্ষোভের বিষয় ততটা হইত না। এত যুগ-যুগান্তর ধরিয়া সে যে বন্ধুর পথ অতিক্রম করিয়া চলিয়া আসিয়াছে; বৌদ্ধকে নিজের দলে টানিয়া আনিয়া, মুসলমানের কাছে আত্মসমর্পণ না করিয়া, য়ুরোপীয় সভ্যতার স্রোতে ভাসিয়া না গিয়া, সে এতদূর পথ চলিয়া আসিয়াছে,—ইহাই কি জড়ত্বের লক্ষণ? আবার যখন চিরকুমার ডাক্তার রায় মহাশয় বাঙ্গালী গৃহকে সম্প্রতি Doll's House বলিয়া কটাক্ষ করিয়াছেন, তখন মনে হয়, কোথায় এমন কি লক্ষণ দেখা গেল যে, হঠাৎ বাঙ্গালী নরনারী বিবাহের সাত পাকের মধ্যে ঘোরপাক খাইয়া পরস্পরের স্বত্ব লইয়া বোঝাপড়া করিতে বসিয়াছে? যদি Doll's House-ই হয়,—ব্রাহ্মণ্য-সমাজস্থ বাঙ্গালীর ঘরের পুতলটি কে? নারী, না পুরুষ?

নারীজীবনের এই পুতুল খেলার প্রবৃত্তিটাকে অস্বীকার করিবার জো আছে কি? য়ুরোপে স্বাধিকার-প্রমত্তা "নোরার" দিন চলিয়া গিয়াছে। এই যুদ্ধ বিপ্লবের ঘোরপাকে পড়িয়া নারী আবার বিবাহের সাত পাকের মধ্যে স্বেচ্ছায় ধরা দিতে রাজি হইয়াছেন। উল্টাদিক হইতে একটা প্রচণ্ড শক্তির ধাক্কা আসিয়া আবার নর-নারীকে পাশাপাশি দাঁড় করাইতেছে। স্বনামখ্যাতা কাউণ্টেস্ অভ ওয়ার্বিক বলিতেছেন

—"এই মহাবিপ্লবে নারী আবার পুরুষের অত্যন্ত কাছে আসিয়া দাঁড়াইয়াছেন ; এখন আর তাঁহার বিবাহে আপত্তি নাই ; জননী হইয়া শুধু যে তাঁহারা নিজের জীবনকে সফল করিবেন, তাহা নহে ;—তাঁহারা মনে রাখিবেন যে, তাঁহাদের স্থিতি গতির উপর সমগ্র পাশ্চাত্য শ্বেতজাতির জীবনমরণ নির্ভর করিতেছে ; য়ুরোপের এই প্রকাণ্ড নরমেধ যজ্ঞের পরে একটা অত্যন্ত জটিল race problemএর সমাধান তাঁহাদিগকে করিতে হইবে।" নারী আবার সেই পুতুলের ঘর সাজাইয়া খেলিতে চান। কবিবর হেমচন্দ্রের ভাষা মনে পড়িতেছে ; নারী যেন বলিতেছেন—

মন দিয়ে খেল নাথ,— ফিরে হবে বাজি মাৎ
সেই খেলা আবার খেলিব ;
সেই পুঁজি সেই পণ সেই প্রাণ সেই মন
প্রাণনাথ সকলি সে দিব।

য়ুরোপে নারী আবার এই Doll's Houseএর গৃহিণী হইতে চান। মিসেস্ আলেক টুইডি লিখিতেছেন—আমি নিজে গৃহ ভালবাসি ; গৃহের সমস্ত আস্‌বাব যেন আমার জীবনের সঙ্গে অবিচ্ছিন্নভাবে সম্বদ্ধ। গৃহই আমদের জীবনের কেন্দ্র।.. নারী ও পুরুষের সাহচর্য্যই এখনকার মূলমন্ত্র ; বিরোধ ও প্রতিদ্বন্দ্বিতা নহে। এই যুদ্ধবিপ্লবের মধ্যে আমাদের অনেক পরিবর্ত্তন হইয়াছে। যাহা মুখে ভাল লাগিত না, এখন তাহা ভাল লাগে। আগে আমি রাঁধিতে জানিতাম না ; কি আহাম্মকই ছিলাম। এখন আমি রন্ধনকার্য্যে নিপুন।—We have got to live up to ideals. Home life is an idyll ; everything should be done to make it beautiful and its surroundings worthy. Our home is our pivot....Co-operation is now the

password of the sexes, not antagonism.…Life is changed for all of us. I used to say I hated porridge. I used to say I never would or could cook. It shows what a fool I was. War taught me to like the first, and become quite proficient at the second—even to making pastry in an air-raid. ইনি প্রেম ও বিবাহ-বন্ধনের চিরন্তন বিরোধের তর্ক তুলিতেছেন না। ফিওডোর সলোগবের কথা পূর্ব্বেই উদ্ধৃত করিয়াছি,—'প্রেম জগৎকে বলিতেছে, বিবাহে আমার চরম সার্থকতা ?' 'না, না, না'; সে বাঁশরীর স্বরে বলিতেছে—'না, না, না'। রহস্যময় প্রজাপতি বলিতেছেন,—হাঁ, হাঁ, হাঁ; এই হাঁ-এর ভিতরে একটা বিদ্রূপ প্রচ্ছন্ন রহিয়াছে।' নারী ও পুরুষের বিচিত্র সম্বন্ধের আসল নিরাবরণ সত্য কোথায় ?

এইখানে শেষ করি। যাঁহার রচনাবলী পাঠ করিয়া আমার হৃদয়ের তারগুলি সুরে বেসুরে বাজিয়া উঠিয়াছে, তিনি সেই নিরাবরণ সত্যের অনুসন্ধানে ব্যাপৃত আছেন দেখিয়া প্রীতিলাভ করিলাম বটে; কিন্তু তাঁহাকে মৃদুভাবে, হয়ত রূঢ়ভাবে কয়েকটা কথা বলিয়া লইলাম। তাঁহার 'মেটার্লিঙ্ক'প্রভৃতি অনেকগুলি উপাদেয় প্রবন্ধ সম্বন্ধে কিছুই বলা হইল না। কিন্তু আপাততঃ তিনি লিখিয়া যাউন, আর আমরা পড়িতে থাকি ;—তাঁহার সঙ্গে আমাদের এই সম্বন্ধটুকু থাকিলেই যথেষ্ট হইবে।

পৌষ, ১৩২০।

# বিহারীলাল

স্বর্গীয় কবি বিহারীলাল চক্রবর্ত্তি-বিরচিত গ্রন্থাবলীর দ্বিতীয় খণ্ড তাঁহার জ্যেষ্ঠপুত্র শ্রীযুক্ত অবিনাশচন্দ্র চক্রবর্ত্তী কর্ত্তৃক সম্পাদিত হইয়া প্রকাশিত হইয়াছে। এই পুস্তকখানি হাতে করিলে আধুনিক বাঙ্গালা সাহিত্যের একটি বিস্মৃতপ্রায় অধ্যায়ের কথা মনে পড়িয়া যায়। কবির জ্যেষ্ঠপুত্র যে এতদিন পরে ভগ্নস্বাস্থ্য হইয়াও এই ভাবে পিতৃতর্পণে প্রয়াসী হইয়াছেন, ইহা দেখিয়া বাস্তবিকই আনন্দ হয়।

অবিনাশচন্দ্র যখন কচি শিশু, তখন তিনি তাঁহার পিতার হৃদয়ে কতখানি স্থান অধিকার করিয়াছিলেন, তাহার যথেষ্ট পরিচয় এই পুস্তকের স্থানে স্থানে পাওয়া যায়। 'ঝটিকা সম্ভোগ' নামক কবিতায় দেখিতে পাই যে ঝড় উঠিয়াছে ; রুদ্ধকক্ষে কবি, কবিজায়া ও নিদ্রিত শিশু অবিনাশচন্দ্র ; কবি বলিতেছেন—

এই যে প্রেয়সী তুমি বসেছ উঠিয়ে,
চুপ কোরে থাক, বড় বহিতেছে ঝড়,
অবিন্ এখনো বেশ আছে ঘুমাইয়ে,
চমকিয়া উঠে পাছে করে ধড়ফড়।

* * *

এ ভয় কেবল নয় আপনার তরে,
যেই আমি চেয়ে দেখি অবিনের পানে,
বুকের ভিতর অগ্নি ওঠে ছ্যাঁৎ ক'রে,
একেবারে কিছু আর থাকে না ক' প্রাণে।
বাছারে হৃদের ছেলে অবিন্ আমার,

কিছুই জান না যাদু কি হয় বাহিরে.
ঘোরঘটা কোরে ঝড়ী শিয়রে তোমার,
গর্জ্জিয়া রাক্ষসী যেন বেড়াইছে ফিরে।

ইহারই একটু পূর্ব্বে কবিজায়া শিশুকে ক্রোড়ে করিয়া সুপ্তা ছিলেন; সেই রুদ্ধ-কক্ষে কবি একাকী জাগ্রত; বাহিরে প্রবল ঝড়; কবি বলিলেন,—

তবু আহা প্রেয়সীর কোল আলো করি,
ঘুমায় আমার যাদু অবিনাশ মণি!
দেখোরে পবন এই উগ্রমূর্ত্তি ধরি,
করো না বাছার কাণে কোলাহল ধ্বনি!

"প্রিয়তমা" নাম্নী কবিতার গোড়াতেই দেখিতে পাই—

ওরে অবিনাশ, বাছারে আমার,
ননীর পুতুল দুধের ছেলে,
স্নেহেতে মাখান কোমল আকার,
নয়ন জুড়ায় সমুখে এলে।

* * *

ম'রে যাই লয়ে বালাই বাছারে,
আকুলি ব্যাকুলি কেন অমন!
আমি ভালবাসি যেমন তোমারে'
তুমিও আমারে বাস তেমন?

পিতাপুত্রের এই ভালবাসা পুত্রের প্রথম বয়সেই পর্য্যবসিত হয় নাই। কবি তাঁহার ছেলেটির হাত ধরিয়া তাঁহাকে সাহিত্য-ক্ষেত্রে তাঁহার নিজের পার্শ্বে দাঁড় করাইলেন। ব্যাপারটি কম মধুর নহে। আজ সে কথা স্মরণ করিলে আমাদেরই মনে পুলক-সঞ্চার হয়। কবি বিহারীলালের পশ্চাতে শ্রীযুক্ত অক্ষয়কুমার বড়ালের চিত্তে তখন সবেমাত্র

কুহকিনী কল্পনার ইন্দ্রজালময়ীছবি
অন্তরে অন্তরে
প্রতিপলে নবমুর্ত্তি নবীন অমৃতধারা
ছুটিছে লহরে !
জাগ্রত সুখের স্বপ্ন, স্বর্গের নন্দন ছায়া
সুখে ভাসিছে !

তখন সবেমাত্র শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুরের কবিহৃদয়নির্ঝরের স্বপ্ন ভঙ্গ হইয়াছে ; তাঁহার চারিদিকের জগৎ সহসা রূপান্তরিত হইয়া গেল।

"সহসা আজি এ জগতের মুখ
নূতন করিয়া দেখিনু কেন ?
একটি পাখীর আধখানি তান
জগতের গান গাহিল যেন !
জগৎ দেখিতে হইব বাহির,
আজিকে করেছি মনে,
দেখিব না আর নিজেরি স্বপন
বসিয়া গুহার কোণে !
আমি—ঢালিব করুণা-ধারা !
আমি—জগৎ প্লাবিয়া বেড়াব গাহিয়া
আকুল পাগল পারা।
কেশ এলাইয়া ফুল কুড়াইয়া,
রামধনু আঁকা পাখা উড়াইয়া,
রবির কিরণে হাসি ছড়াইয়া,
দিবরে পরাণ ঢালি !
শিখর হইতে শিখরে ছুটিব,

ভূধর হইতে ভূধরে লুটিব,
হেসে খল খল, গেয়ে কল কল,
তালে তালে দিব তালি।
তটিনী হইয়া যাইব বহিয়া,
যাইব বহিয়া, যাইব বহিয়া,
হৃদয়ের কথা কহিয়া কহিয়া
গাহিয়া গাহিয়া গান,
যত দেব' প্রাণ, ব'হে যাবে প্রাণ,
ফুরাবে না আর প্রাণ !
এত কথা আছে, এত গান আছে,
এত প্রাণ আছে মোর,
এত সুখ আছে, এত সাধ আছে,
প্রাণ হয়ে আছে ভোর !"

এত আশা লইয়া রবীন্দ্রনাথের নির্ঝরিণী পাষাণকারা ভেদ করিয়া বাহির হইলেন ; কবিসখা অক্ষয়চন্দ্র চৌধুরী সাগর-সঙ্গতা "অভিমানিনী নির্ঝরিণীর" প্রাণের কথা শুনিলেন—

মহান্ জলধিজলে প্রাণ ঢেলে দিব ব'লে
সুদূর পর্ব্বত হ'তে আসিনু বহিয়া,
পুরাতে প্রেমের সাধ, না গণিয়া পরমাদ
কত বাধা কত বিঘ্ন দাপঠে ঠেলিয়া
এই ত সাগরজলে মিশিনু আসিয়া !
কিন্তু—কিন্তু—তবে কেন, আশাতে নিরাশ হেন,
কিছুই আশার মত হ'ল না ত হায়,—
যাহার আশ্রয় পেলে, থাকিব রে হেসে খেলে,

কইরে ! সে করে না ত ভ্রূক্ষেপ আমায়।

*　　　*　　　*

পর্ব্বতে মায়ের কোলে, ছিনু যবে শিশুকালে,
কে জানিত ভাগ্যে ছিল হেন অভিশাপ,
হ'ল সার অশ্রুঢালা, নিরাশ মরমজ্বালা,
দিবা নিশি কুলু কুলু আকুল বিলাপ।

*　　　*　　　*

তবে কি মায়ের কোলে, উজানে যাইব চ'লে,
সুখ সাধ, সুখ আশা করি বিসর্জ্জন ?
সহিতে পারি না আর, প্রণয়েতে অত্যাচার,
মরমে ঢাকে না আর জ্বলন্ত যাতনা।

তাঁহাদের পার্শ্বে দাঁড়াইয়া শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত যেন তাঁহার জীবনের ধ্রুবতারার সন্ধান পাইয়া বলিতেছেন,—

জীবনযামিনী শেষে
যাইব নবীন দেশে,
হেরিব নবীন ঊষা গগনে ;
কুতূহলে মেলি আঁখি,
হরষে চাহিয়ে থাকি,
তুমি সে প্রভাত তারা উদিবে নয়নে !

নগেন্দ্রবাবু যখন নবীন ঊষা ও প্রভাত-তারার কল্পনায় বিভোর, তখন নীহারিকা কেমন করিয়া শ্রীযুক্ত প্রিয়নাথ সেনের "জীবনের মূল ধরি" নাড়া দিয়া গেল ;—

তুষার অঙ্গুলি দিয়া মর্ম্মস্থান কাঁপাইয়া
শিরোদেশে স্থিরনেত্রে রজনী আমার,

পড়িছে নিঃশ্বাস মুখে, শূন্য এ উদাস বুকে,
আঁধার আঁধার তার করিছে সঞ্চার !
সেই আঁধারের কোলে, হৃদয় পড়িল ঢুলে,
রজনীর রাজ্যে আমি করিনু প্রবেশ ;
উদাস অনিল ধীরে, কি মন্ত্র বলিল মোরে,
জাগিনু গেল না তবু নিদ্রার আবেশ।

ইহাদিগের পার্শ্বে আসিয়া দাঁড়াইলেন শ্রীযুক্ত অবিনাশচন্দ্র চক্রবর্ত্তী। তিনি গান গাহিতে চাহেন, কিন্তু ভয় হয়,

পাছে কেহ হাসে কথা শুনে,
পাছে কেহ উপহাস করে,
একটি হাসির উপেক্ষায়
একেবারে যাই যে গো ম'রে।

নিভৃতে আপনার হৃদয়ের বিজন কক্ষে বসিয়া কবি বলিতেছেন,—

ধীরে ধীরে অতি ধীরে গাও গো !
আমার কানের কাছে, আমার প্রাণের মাঝে
ধীরে ধীরে অতি ধীরে গাও গো !
গাও তুমি বিরামের গান,
গাও তুমি মরণের গান,
শুনি আমি ধীরে ধীরে ধীরে
চিরতরে মুদিয়া নয়ান।
কুসুমের কানে কানে শীতের দুরন্ত বায়
জান নাক কি যে গান গায় !
যে গান শুনিলে পরে, দিশেহারা ফুলগুলি
একেবারে শুকাইয়া যায় ;

জান যদি সেই গান, জান যদি সেই তান
ধীরে ধীরে অতি ধীরে গাও গো!
আমার কানের কাছে, আমার প্রাণের মাঝে
ধীরে ধীরে অতি ধীরে গাও গো।

ইতিমধ্যে তাঁহার পিতা আসিয়া তাঁহার অবসাদগ্রস্ত হৃদয়কে ঝাঁকাইয়া সজীব করিবার প্রয়াস পাইলেন। পুত্র কবিতা লেখেন, পিতা তাহার উপরে এক একটি motto বসাইয়া দেন। আবার হয় ত একটি কবিতার প্রথমাংশটি অবিনাশচন্দ্র রচনা করিলে, বিহারীলাল তাহা শেষ করিতেন; উভয়ের রচনা সুন্দর খাপ খাইয়া যাইত! দৃষ্টান্ত-স্বরূপ "মায়াদেবী" কবিতাটির একটু উদ্ধৃত করিয়া দিতেছি।—

( ১ )

সাগর-তরঙ্গে নাচিয়া বেড়াই
দুরন্ত ঝটিকা-বালারে খেলাই,
কখন আকাশে কখন পাতালে
নিমেষে চলিয়া যাই;
ঘোর ঘোরতর দুর্দ্ধর্ষ সমরে
কাঁপে রণাঙ্গন বীরপদভরে,
এক হুহুঙ্কারে স্তব্ধ চরাচর,
হরষে দেখিতে পাই।

( ২ )

হুঙ্কারে বিদরে অনন্ত আকাশ,
ছুটিয়া পালায় দুর্দ্দান্ত বাতাস,
কোটি কোটি সূর্য্য ভেঙে চুরমার

কে কোথা ছড়িয়ে পড়ে ;
বীর শৃঙ্গ সব হিমালয় হতে
ব্যতিব্যস্ত হয়ে ছোটে শূন্যপথে,
আকুল ব্যাকুল ধায় উভরায়
জীমূত প্রলয় ঝড়ে।

( ৩ )

অলকা অমরা কাঁপে থরথরি,
চন্দ্রলোক ভেঙে পড়ে ঝরঝরি,
শূন্যে শূন্যে ধরা ঘুরিতে ঘুরিতে
কোথায় চলিয়া যায় ;
প্রলয় পিনাক ঘোর ঘন রব,
ভয়ে জড় সড় যক্ষ রক্ষ সব ;
ধেই ধেই ধেই নাচিয়া বেড়াই
দৃক্‌পাত করি কায় ?

এতদূর পর্য্যন্ত লিখিয়া অবিনাশচন্দ্র ছাড়িয়া দিলেন ; বিহারীলাল কলম ধরিলেন,

( ৪ )

দিগ্‌ দিগঙ্গনা আড়ষ্টের প্রায়,
বিকট দামিনী কট মট চায়,
ঘোর ঘর্ঘর উদগ্র অশনি
পদাগ্রে পড়িছে লুটে ;
হো হো ! পৃথিবীতটে তিষ্টিতে পারে না,
ব্রহ্মাণ্ড জুড়িয়া উগারিছে ফেনা

লাফায়ে লাফায়ে পাগল সাগর
আকাশে চলেছে ছুটে।

( ৫ )

ঘোর কোলাহল, গর্জ্জে নীল জল,
তুলিব অম্বরে দেহ টলমল,
ছড়াইয়া দিব কাল' কেশরাশি
বিজলী বেড়াবে তায় ;
জ্বলন্ত তারকা মাল্লিকা গলায়,
উরজে লুটায়ে উরসে গড়ায়,
ধায় ধূমকেতু দীঘল অঞ্চল
গোমুখী নির্ঝর তায়।—ইত্যাদি।

এমনই করিয়া বিহারীলাল তাঁহার জ্যেষ্ঠপুত্রকে সাহিত্য-ক্ষেত্রে প্রতিষ্ঠিত করিলেন ; আজ সেই পুত্র পিতৃতর্পণ করিতে বসিয়াছেন।

কিন্তু শুধু বিহারীলালের গ্রন্থাবলী প্রকাশিত করিলেই কি তাঁহার আত্মার পরিতৃপ্তি হইবে ? উত্তরাধিকার-সূত্রে তিনি যে কবিপ্রতিভাকে লাভ করিয়াছিলেন, তাহার সম্যক্ বিকাশ হইল কই ? তাঁহার কবি-সহচরেরা সকলেই কিছু না কিছু কাজ করিয়াছেন। অক্ষয়কুমার বড়ালের যে কবিতার কএকটি ছত্র উপরে উদ্ধৃত হইল, তাহার একস্থানে দেখিতে পাই—

একটি তরঙ্গ আজি হয়েছিল অনুকুল
হয়েছে মিলন!
একটি তরঙ্গ রোষে আসিবে,—পড়িব দূরে
সহস্র যোজন।
এই স্বপনের দেখা এই স্বপনের কথা
এখনি ফুরাবে।

অনন্ত আঁধারাকাশে কক্ষভ্রষ্ট তারাটুকু
এখনি লুকাবে।

মিলন হইয়াছিল। এখন উভয়ের মধ্যে সহস্র যোজনেরও অধিক ব্যবধান। মিলনের দিনে বাঙ্গালীর পর্ণকুটীরে ঝিল্লীমুখর সন্ধ্যায় কবির শঙ্খ বাজিয়াছিল, আজ তিনি প্রৌঢ় বয়সে কর্ম্মক্লান্ত জীবনের সন্ধ্যায় অনন্ত আঁধার-আকাশে কক্ষভ্রষ্ট লুপ্ত তারাটুকুর জন্য চঞ্চল না হইয়া আর একবার "এষা"র সহিত পুনর্মিলনে'র প্রতীক্ষায় শান্ত হইয়া দিন গণিতেছেন।

আর রবীন্দ্রনাথের কবিতা-নির্ঝরিণী?—স্বপ্নভঙ্গের পর যে উল্লাসে নৃত্য করিয়া সে বাহির হইয়া পড়িয়াছিল, আজও কি তাহার পর্য্যবসান হইয়াছে? ওগো এখনও—

এত কথা আছে, এত গান আছে,
এত প্রাণ আছে মোর,
এত সুখ আছে, এত সাধ আছে,
প্রাণ হয়ে আছে ভোর!

হায়, আজ যদি অক্ষয়চন্দ্র চৌধুরী জীবিত থাকিতেন! আজ মহামানবত্বের সাগর-সঙ্গমে রবীন্দ্রনাথের নির্ঝরিণীর কথা যদি তিনি কাণ পাতিয়া শুনিতেন! শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত ও শ্রীযুক্ত প্রিয়নাথ সেন তাহা শুনিতেছেন; শ্রীযুক্ত অবিনাশ চন্দ্র চক্রবর্ত্তীও শুনিতেছেন। নগেনবাবু ও প্রিয়নাথ বাবু সাময়িক গদ্য সাহিত্যে যশস্বী হইয়াছেন। কিন্তু অবিনাশ সাহিত্যক্ষেত্র হইতে বহুদূরে সরিয়া পড়িয়াছিলেন; আজ তাঁহার স্বর্গীয় পিতার কবি-প্রতিভার জয়পত্র ললাটে বাঁধিয়া আবার তিনি সাহিত্য-প্রাঙ্গণে অবতীর্ণ; কিন্তু আমার বড় আপশোষ হয় যে, এই গ্রন্থাবলীর প্রকাশকও যে এক সময়ে সুকবি বলিয়া পরিচিত হইয়াছিলেন, তাহার

কোনও সংবাদই আজকালকার পাঠক-পাঠিকাদের রাখিবার উপায় নাই।

তাই বলিতেছিলাম যে, এই পুস্তকখানি হাতে করিলে আধুনিক বাঙ্গালা সাহিত্যের একটি বিস্মৃতপ্রায় অধ্যায়ের কথা মনে পড়িয়া যায়।

এইবার এই গ্রন্থ সম্বন্ধে কিছু বলিতে চাহি। ভূমিকায় লেখা আছে, "ইহাতে বঙ্গসুন্দরী, নিসর্গসন্দর্শন, বন্ধুবিয়োগ, প্রেমপ্রবাহিনী, স্বপ্নদর্শন ও সঙ্গীতশতক এই ছয়খানি পুস্তক সন্নিবিষ্ট হইয়াছে। বঙ্গ সুন্দরী-কাব্যের প্রথম সর্গের নাম 'উপহার'। কাহাকে উপহার?

( ২ )

গত ৩রা কার্ত্তিক ( ১৩২০ ) স্বর্গীয় কবি বিহারীলালের আবাল্যসুহৃদ্ পূজ্যপাদ আচার্য্য শ্রীযুক্ত কৃষ্ণকমল ভট্টাচার্য্য মহাশয়ের সহিত দেখা করিতে গিয়াছিলাম। কএকটি কথার পর পণ্ডিত মহাশয় বলিলেন, —"বেহারীর কবিতাগুলির নূতন সংস্করণ তাহার ছেলেরা বাহির করিয়াছে; তাহাতে আমার একটি সার্টিফিকেট আছে। বোধ হয় তোমরা বুঝিতে পার নাই। অবিনাশের শরীর খারাপ থাকার দরুণ সম্পাদকীয় অধ্যক্ষতা ব্যাপারের কতকটা অসদ্ভাব রহিয়া গিয়াছে। এই দেখ, বইয়ের ১১ পৃষ্ঠায় আমি কি লিখিয়া রাখিয়াছি।" বইখানি আমার হাতে দিলেন; দেখিলাম বড় বড় অক্ষরে এই টিপ্পনীটুকু তিনি স্বহস্তে লিখিয়া রাখিয়াছেন—

এই সখা তাঁহার বাল্যকালের বন্ধু কৃষ্ণকমল ভট্টাচার্য্য। এই কএকটি পদ্যপঙ্‌ক্তি কৃষ্ণকমল নিজের certificate এর মত জ্ঞান করেন এবং value করেন। বেহারীর পদ্য যদি

স্থায়ী হয়, কৃষ্ণকমলের নামটাও টেঁকে যাবে, এই লোভে কৃষ্ণকমল এই টিপ্পনীটি সংযোজন করিয়া রাখিলেন।

টিপ্পনীটুকু পাঠ করিয়া আমি বলিলাম—"আপনি এ কথা আগে বলেন নাই কেন?" তিনি হাসিয়া উত্তর করিলেন—"সব কথা কি সব সময়ে মনে আসে? আচ্ছা, তুমি একবার কবিতাটি পড় দেখি!" আমি পড়িতে লাগিলাম—

প্রিয়তম সখা সহৃদয়!
প্রভাতে অরুণ উদয়,
হেরিলে তোমার পানে,
তৃপ্তি দীপ্তি আসে প্রাণে,
মনের তিমির দূর হয়।
আহা কিরে প্রসন্ন বদন!
তারা-যেন জ্বলে দুনয়ন;
উদার হৃদয়াকাশে,
বুদ্ধি বিভাকর ভাসে,
স্পষ্ট যেন করি দরশন।
অমায়িক তোমার অন্তর,
সুগম্ভীর সুধার সাগর;
নির্ম্মল লহরীমালে,
প্রেমের প্রতিমা খেলে,
জলে যেন দোলে সুধাকর।
সুধাময় প্রণয় তোমার,
জুড়াবার স্থান হে আমার;
তব স্নিগ্ধ কলেবরে,

আলিঙ্গন দিলে পরে,
উলে যায় হৃদয়ের ভার।
যখন তোমার কাছে যাই,
যেন ভাই স্বর্গ হোতে পাই ;
অতুল আনন্দ ভরে
মুখে কত কথা সরে,
আমি যেন সেই আর নাই।
নূতন রসেতে রসে মন,
দেখি ফের্ নূতন স্বপন ;
পরিয়ে নূতন বেশ,
চরাচর সাজে বেশ,
সব হেরি মনের মতন।
ফিরে আসে সেই ছেলেবেলা,
হেসে খুসে করি খেলা দেলা,
আহ্লাদের সীমা নাই,
কাড়াকাড়ি ক'রে খাই,
ব্রজে যেন রাখালের মেলা।
নিরিবিলে থাকিলে দুজন,
কেমন খুলিয়া যায় মন ;
ভোর হয়ে বসে রই,
অন্তরের কথা কই,
কত রসে হই নিমগন।
আ ! আমার তুমি না থাকিলে,
হৃদয় জুড়ায়ে না রাখিলে,

নিজ কর করবাল
নিবাতো প্রাণের আলো,
ফুরাত সকল এ অখিলে।
তুমি ধাও আপনার ঝোঁকে,
সুদূর "দর্শন" সূর্য্যালোকে ;
যার দীপ্ত প্রতিভায়,
তিমির মিলায়ে যায়,
ফোটে চিত্ত বিচিত্র আলোকে।
পোড়ে যার প্রখর ঝলায়,
কত লোক ঝলসিয়া যায় ;
তুমি তায় মনসুখে,
বেড়াও প্রফুল্লমুখে,
দেবলোকে দেবতার প্রায়।
আমি ভ্রমি কমল-কাননে,
যথা বসি কমল-আসনে,
সরস্বতী বীণা-করে,
স্বর্গীয় অমিয় স্বরে,
গান গান সহাস আননে।
করি সে সঙ্গীত-সুধা পান,
পাগল হইয়ে গেছে প্রাণ ;
দৃষ্টি নাই আসে পাশে,
সম্মুখেতে স্বর্গ হাসে,
ভুলে আছে তাতেই নয়ান।
পরস্পর উল্টতর কাজে,

পরস্পরে ব্যথা নাহি বাজে,
চোখে যত দূরে আছি,
মনে তত কাছাকাছি,
ঈর্ষার আড়াল নাই মাঝে।
বুদ্ধি আর হৃদয়ে মিলন,
বড় সুশোভন, সুঘটন ;
বুদ্ধি বিদ্যুতের ছটা,
হৃদয় নীরদ ঘটা,
শোভা পায়, জুড়ায় দুজন।
হেরি নাই কখন তোমার
পদের অসার অহঙ্কার ;
নিস্তেজ নচ্ছার যত,
পদগর্ব্বে জ্ঞান হত,
ঠ্যাকারেতে হাসায় দোধার।
তোষামোদ করিতে পারনা,
তোষামোদ ভালও বাসনা,
নিজে তুমি তেজীয়ান,
বোঝ তেজীয়ান মান ;
সাধে মন করে কি মান না ?
দাঁড়াইলে হিমালয় পরে,
চতুর্দ্দিকে জাগে একত্তরে,
উদার পদার্থ সব,
শোভা মহা অভিনব,
জনমায় বিস্ময় অন্তরে।

প্রবেশিলে তোমার অন্তর ;
মাণিকের খনির ভিতর,
চারিদিকে নানা স্থলে,
নানাবিধ মণি জ্বলে,
কি মহান্ শোভা মনোহর !
শুনিলে তোমার গুণগান,
আনন্দে পূরিয়ে ওঠে প্রাণ,
অঙ্গ পুলকিত হয়,
দুনয়নে ধারা বয়,
ভাসে তায় প্রফুল্ল বয়ান।
ওহে সখা সরল সুজন !
করি আমি এই নিবেদন,
যে ক'দিন প্রাণ আছে,
থেকো তুমি মোর কাছে,
ফাঁকি দিয়ে ক'র না গমন।

পণ্ডিত মহাশয় বলিলেন, "এই দ্বিতীয় খণ্ডে লিখিত অধিকাংশ কবিতাই বাস্তবিক এক এক ব্যক্তিবিশেষকে উপলক্ষ করিয়াই রচিত হইয়াছিল। 'বন্ধুবিয়োগ' কবিতাটিতে কবি নিজেই সেই সকল ব্যক্তির নাম লিখিয়া দিয়াছেন ; তন্মধ্যে কৈলাস, পূর্ণচন্দ্র এই দুই বন্ধুর বিষয়ে কবি নিজে যাহা লিখিয়াছেন তদ্ভিন্ন অন্য পরিচয় দিবার বড় কিছু নাই ; কিন্তু বিজয় নামক বন্ধুটির সম্বন্ধে কিছু পরিচয় দেওয়া বোধ হয় অপ্রাসঙ্গিক হইবে না।

"সেকালের অনেকেই জানেন যে মুর্শিদাবাদের নবাবের ভূতপূর্ব্ব দেওয়ান প্রসন্ন নারায়ণ দেব কলিকাতার একজন মান্যগণ্য ব্যক্তি ছিলেন।

বিজয় তাঁহারই জ্যেষ্ঠ পুত্র। অল্পবয়সেই তাঁহার মৃত্যু হয়। আমি বেহারীর মুখে বিজয়ের বিশেষ গুণকীর্ত্তন ভূয়োভূয়ঃ শুনিয়াছি। যদিও বড় মানুষের ছেলে, তথাপি ধনের অহঙ্কার তাহার বিন্দুবিসর্গ ছিল না; ইহা ব্যতীত ধনী সন্তানদিগের যৌবনে যে সকল 'আয়েব' ঘটিয়া থাকে, তাহার লেশমাত্র বিজয়ের স্বভাবে কখনও প্রকটিত হয় নাই। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে এরূপ একটি ধনীসন্তান অল্পবয়সে লোকলীলা সম্বরণ করিলেন।

"এই বইখানিতে 'স্বপ্নদর্শন' নামক একটি গদ্য রচনা আছে। রচনাটি পাঠ করিলে পাঠকের প্রতীতি হইতে পারিবে যে কবি বিহারীলাল রীতিমত গদ্যের অনুশীলন করিলে একজন উন্নত লেখক হইতে পারিতেন।

"বেহারীর কবিতার চমৎকার বিশিষ্টতা সম্বন্ধে তোমাকে পূর্ব্বে যাহা বলিয়াছি, তাহা ত তুমি তোমার "পুরাতন প্রসঙ্গে" সন্নিবেশিত করিয়াছ। ইংরাজ সাহিত্যে পোপ কবির আবির্ভাবের পর কবিতা-সাম্রাজ্যে যে একটা পেশাদারি ভাব বদ্ধমূল হইয়া আসিতেছিল, ক্র্যাব ও কাউপারের আবির্ভাবে সেইটি খণ্ডিত হইল; পরে কীট্‌স্, বায়রণ্, শেলী, ওয়ার্ডস্‌-ওয়ার্থ্ এই পেশাদারি ভাবের খণ্ডনব্যাপারের চূড়ান্ত করিয়া দেন। আমার মনে হয় যে, বঙ্গকবিতারাজ্যে বেহারীর আবির্ভাব কতকটা তদ্রূপ। পেশাদারি কবিতার লেশমাত্র তাঁহার প্রতিভাতে ছিল না। যাহা তিনি নিজে দেখিতেন, অনুভব করিতেন, যেন কোন এক দুর্দ্দম প্রবৃত্তি তাঁহাকে সেইগুলি কবিতাকারে লিপিবদ্ধ করিতে প্রবর্ত্তিত করিত। যে শব্দটি সম্পূর্ণ-রূপে তাঁহার মনের ভাবের প্রখরতাব্যঞ্জক হইত, এবং আপনা হইতেই তাঁহার মনে জাগিয়া উঠিত, সেই শব্দটি ভাষা হউক, অপভাষা হউক, সংস্কৃত হউক অপ্রভ্রংশ হউক, তিনি প্রয়োগ করিতে কুণ্ঠিত হইতেন না। অথচ তাঁহার শ্লোকগুলি পড়িয়া দেখ, এমন খাঁটি বাংলা আজকাল কুত্রাপি পাইবে

না। বিদ্যাসাগর মহাশয় ভারতচন্দ্রের অন্নদামঙ্গল হইতে 'হেথায় ত্রিলোক-নাথ বলদে চড়িয়া' ইত্যাদি কবিতাটি আবৃত্তি করিয়া গদ্‌গদ হইয়া বলিতেন 'দেখ দেখি, কেমন ঝরঝরে বাংলা!' বেহারীর কবিতা বিষয়েও আমরা তদ্রূপ বলিতে পারি, এরূপ ঝরঝরে বাংলা বড়ই বিরল, অথচ ভাবগুলি সম্পূর্ণ নূতন ধরণের। 'সঙ্গীতশতকে'র মধ্যে এমন গান অনেক আছে, যাহার নিসর্গবর্ণনা এত চমৎকার যে ভাবুকব্যক্তিমাত্রই উল্লাসে পুলকিত হইবেন।

"'বঙ্গসুন্দরী' নামক কাব্যের মধ্যে যে কয়েকটি মহিলাকে উপলক্ষ করিয়া কবি পদ্য রচনা করিয়াছেন, তাঁহাদিগের মধ্যে হয় ত কেহ স্বসম্পর্কীয়া, কেহ কেহ বা অদ্যাপি জীবিত আছেন; তাঁহাদের বিশেষ পরিচয় প্রকাশ্যরূপে দেওয়া এখন উচিত মনে করি না; তদ্বিষয়ে আলোচনা করা এখন বিহিত হইবে না; আর কবিতাগুলির চমৎকারিতা উপলব্ধি করিবার জন্য সে পরিচয়ের আবশ্যকতাও নাই।

"'নারীবন্দনা' কবিতাটি ব্যক্তিবিশেষমূলক নহে। সর্ব্বসাধারণ্যে নারীমাত্রের প্রতি এই বন্দনা সঙ্গত হইবে। আমার মনে হয় যে কোঁৎ (Comte) যদি এইটি পাইতেন, তাহা হইলে তাঁহার ধ্রুব-ধর্ম্মের গাথা-সমূহমধ্যে (hymns) ইহাকে তিনি সর্ব্বপ্রথম ও সর্ব্বোচ্চ স্থান দিতে অগ্রসর হইতেন।"

পৌষ, ১৩২০।

# রামেন্দ্রসুন্দর

রামেন্দ্রসুন্দর ত্রিবেদীর মৃত্যুতে শুধু যে আমাদের দেশের একটা বিষম ক্ষতি হইল, তাহা নহে; সমগ্র মানব-সমাজ ক্ষতিগ্রস্ত হইয়া পড়িল। মৃত্যুর কয়েকদিন পূর্ব্বে তাঁহার শয্যাপার্শ্বে বসিয়া আমি বড় জোর করিয়া বলিয়াছিলাম—'আপনি চিন্তিত হবেন না; আপনার এখন মৃত্যু হ'লে চল্‌বে না। "ভারতবর্ষে" প্রবন্ধের উপর প্রবন্ধ সাজিয়ে আপনি যে জিনিষ গড়ে তুল্‌চেন, তা' এই সমস্ত ভারতবর্ষে আর কেউ শেষ কর্‌তে পারবে না; সে জিনিস অসমাপ্ত রেখে সরে পড়া চল্‌বে না।' আমার আগ্রহাতিশয্য দেখিয়া, তাঁহার স্বভাবতঃ উজ্জ্বল চক্ষুর দীপ্তি যেন মৃত্যুঞ্জয়-ললাট-বহ্নির মত আসন্ন-মৃত্যু-কালিমাকে অপসারিত করিয়া প্রোজ্জ্বল হইয়া উঠিল। অধরের কোণে ঈষৎ হাসির রেখা যেন দেখা দিল। তাঁহার হাস্য সুন্দর, তাঁহার বাক্য সুন্দর,—হায় রামেন্দ্রসুন্দর!

'বিচিত্র-প্রসঙ্গে'র কথা তাঁহার মনে পড়িতেছিল। ডাক্তারের দিকে ফিরিয়া জিজ্ঞাসা করিলেন—'আচ্ছা, বল দেখি, এই ব্যায়রামের মধ্যে যখন সমস্ত দেহ-যন্ত্র ব্যাধিগ্রস্ত ও অবসন্ন, তখন মাথাটা এত পরিষ্কার হয় কেন?' উৎকট রোগের মধ্যে কেমন করিয়া তাঁহার মুখ হইতে 'বিচিত্র প্রসঙ্গ'-কথা শুনিয়া লইয়াছিলাম, তাহা অনেকেই জানেন। তাঁহার বাক্য সুন্দর,—সর্ব্বজনপ্রিয় তিনি—মাধুর্য্য-ধারায় তাঁহার বন্ধুগণের চিত্তলোক অভিষিক্ত করিয়াছিলেন।

আমি বলিলাম—"ভারতবর্ষে'র Series এর মধ্যে আপনি যেখানে এসে দাঁড়িয়েছেন, সেটা ত একটা Jumping-off ground; একটি

লাফে আপনি বেদান্ত-তত্ত্বের মাঝখানে গিয়ে পড়বেন। এমন কোরে আধুনিক বিজ্ঞানের আবিষ্কৃত পন্থাগুলি অবলম্বন কোরে সটান্ বেদান্তের সিংহদ্বারে এসে পৌছান,—এটা যে সম্ভবপর হোতে পারে, বোধ হয় কেউ কখনও ভাব্তে পারে নি। এতদিনে ঐ কাজ শেষ হয়ে যেত; কিন্তু আপনি বৈদিক যজ্ঞ নিয়ে পড়লেন,—হুড়মুড় কোরে অতগুলো প্রবন্ধ রচনা করলেন। মজা এই যে, ও-প্রবন্ধগুলিও আপনি ছাড়া আর কেউ লিখ্তে পারতেন না। বিচিত্র-প্রসঙ্গের সময় আপনার চিন্তা-তরঙ্গ যে দিকে বেগে যেতে আরম্ভ করলে, ঐ বৈদিক প্রবন্ধগুলি ঠিক যে তা'র পরিনতি, তা'নয়—ওর পরে আরোও আপনার বল্বার অনেক ছিল!—যজ্ঞের ভিতরকার কথা বলা বাকী রয়েছে,—সে কথাও আপনাকে বল্তে হবে। কিন্তু ঐ Jumping-off ground এর কথা কিছুতেই ভুলতে পারিনা।" রামেন্দ্রবাবু বলিলেন—'দেখুন, কতদূর কি হয়। সেবার ত সেরে উঠ্লুম; এবার কি হয়, দেখুন। ঠিক বলেছেন; বেদান্তে নামি নামি কোরে এখনও নেমে পড়িনি;—সব গুছিয়ে এনেছি।' সব গুছিয়ে এনেছেন! রামেন্দ্রসুন্দরের মুখ ফোটে—ফোটে ফোটেনা। আজ সে মুখ চিরদিনের জন্য মৌন হইয়া গেল।

তিনি কি কি কাজ অসমাপ্ত রাখিয়া চলিয়া গেলেন, তাহার হিসাব করিতে বসিলে, আক্ষেপের সীমা থাকে না। আমাদের দেশে তাঁহার মত স্বাধীন চিন্তয়িতা অত্যন্ত বিরল। স্বদেশের অতীত ইতিহাসের কথা তিনি বিশেষ শ্রদ্ধার সহিত আলোচনা করিতেন। সভ্য মানব-সমাজের অতীত ইতিহাসের গুপ্ত মর্ম্ম কথাটুকু বলিবার ইচ্ছা তাঁহার খুব প্রবল ছিল। জীবতত্ত্ব হইতে আরম্ভ করিয়া মিসর, হিব্রু, গ্রীক, রোমকের ইতিহাসের ভিতর দিয়া ভারতবর্ষে আসিয়া পড়িতে হইবে, এই বাসনার বশবর্ত্তী হইয়া তিনি আলোচনা আরম্ভ করিলেন। কিন্তু মধ্য পথে হঠাৎ থামিয়া

পড়িলেন। এই দ্বিতীয় পর্য্যায় বিচিত্র-প্রসঙ্গে'র রচনার ভাষা আমার বটে, কিন্তু প্রথম স্তবকের সমস্ত মালমসলা তিনি নিজে সংগ্রহ করিয়া, ধারাবাহিক ভাবে নিজের বক্তব্য ধীরে ধীরে বলিয়া যাইতেন; আমি তাঁহার পদপ্রান্তে উপবেশন করিয়া অবহিত চিত্তে তাঁহার কথা শ্রবণ করিয়া নোট করিয়া লইতাম।

বাল্যকাল হইতে তিনি ইতিহাস পড়িতে বড় ভালবাসিতেন। এণ্ট্রান্স পরীক্ষা দিবার পূর্ব্বে তিনি গ্রীণ্, হিউম্, গিবন্ রচিত বড় বড় ইতিহাস পড়িয়া ফেলিয়াছিলেন। আবার কান্দিস্কুলে অধ্যয়ন করিতে হইয়াছিল বলিয়া গণদর্পণরচয়িতা পণ্ডিত মহাশয়ের নিকটে সংস্কৃতভাষায় ব্যুৎপত্তি লাভ করিবার সুযোগ তাঁহার ঘটিয়াছিল। এণ্ট্রান্স পরীক্ষায় তিনি ও আমার পূজ্যপাদ অধ্যাপক শ্রীযুক্ত জানকীনাথ ভট্টাচার্য্য বিশ্ববিদ্যালয়ে প্রথম স্থান অধিকার করিলেন। এই রাম-জানকীর অপূর্ব্ব সম্মিলনে রিপণ কলেজ কিছুদিন পরে ধন্য হইয়া গেল। সাতাশ বৎসর পরে জানকীর হাতে কলেজের সমস্ত ভালমন্দের ভার অর্পণ করিয়া রাম চলিয়া গেলেন। তাঁহার প্রতিষ্ঠিত অধ্যাপকসঙ্ঘ আর কি পূর্ব্বের মত সাহিত্যচর্চ্চায় আনন্দ লাভ করিতে পারিবেন?

বঙ্গীয় সাহিত্য পরিষদের সঙ্গে তাঁহার কি সম্বন্ধ ছিল, তাহা সাহিত্যানুরাগী বাঙ্গালীমাত্রেই জানেন। আচার্য্য শ্রীযুক্ত দ্বিজেন্দ্রনাথ ঠাকুর মহাশয় যখনই তাঁহাকে চিঠি লিখিতেন, তখনই তাঁহাকে 'সাহিত্যপরিষদের একমাত্র সারথী' বলিয়া অভিহিত করিতেন। রবীন্দ্রনাথও এই সারথ্যের কথা বেশ জোরের সহিত তাঁহার অভিনন্দন পত্রে উল্লেখ করিয়াছিলেন। কিছুদিন পূর্ব্বে দ্বিজেন্দ্রবাবু সঙ্কটাপন্ন পীড়ায় আক্রান্ত হইয়া রামেন্দ্র বাবুকে শয্যাপার্শ্বে ডাকাইয়া আনিয়া বলিয়াছিলেন,—'রামেন্দ্র বাবু, এবার আমি বোধ হয় বাঁচ্‌বনা; সাংখ্য-বেদান্তের কাছে জর্ম্মন দর্শনের ঋণের কথাটা

ত আমার এখনও শেষ করা হোলো না ; আমি না থাকলে কে আর ও সব কথা লিখবে ?' আমাদের দেশের সৌভাগ্য যে, অশীতিপর বৃদ্ধ আচার্য্য দ্বিজেন্দ্রনাথ রোগমুক্ত হইয়া তাঁহার মানসপ্রসূত রত্নরাজিতে বঙ্গ-সাহিত্য অলঙ্কৃত করিতেছেন। আর গভীর পরিতাপের বিষয় এই যে, পঞ্চান্ন বৎসর অতিক্রম করিতে-না-করিতে ত্রিবেদী মহাশয় বঙ্গ সাহিত্যকে বঞ্চিত করিয়া চলিয়া গেলেন।

একদিন তাঁহার মনে অনেক বিষয়ে সংশয় ছিল। ধর্ম্ম ও অধর্ম্ম, পাপ ও পুণ্য, Legality ও Morality ইত্যাদির গোলকধাঁধার মধ্যে ঘুরিয়া-ঘুরিয়া অবশেষে তিনি উপনিষদের স্তরে উঠিয়া খানিকটা হাল্কা বোধ করিলেন। কলেজের অবসরকালে কথা-প্রসঙ্গে একবার তাঁহাকে জিজ্ঞাসা করিয়াছিলাম—'ছান্দোগ্য উপনিষদে যে ঘোর আঙ্গিরস ঋষির কথা আছে, পুরাণে কিম্বা অন্য কোথাও ঐ ঋষির নাম পাওয়া যায় কি ? তিনি যে দেবকী-নন্দন বাসুদেবকে অমৃতের আস্বাদ দিয়াছিলেন, সেই দেবকীনন্দন বাসুদেবের সঙ্গে গীতার বাসুদেবের কোনও সম্বন্ধ আছে কি ?' ত্রিবেদী মহাশয় উত্তর দিলেন—'অন্য কোথাও ত ঘোর আঙ্গিরস ঋষির নামের উল্লেখ পাই নাই ; তবে আমি কিন্তু ঐ দেবকীনন্দন বাসুদেবের সঙ্গে গীতার ঘনিষ্ঠ সম্বন্ধ দেখাব। মনে রাখবেন—উপনিষদঃ গাবঃ দোগ্ধা গোপালনন্দনঃ ; একদিন আমি ঐটে অবলম্বন কোরে Legality ও Moralityর মূল সূত্রে পৌঁছবার চেষ্টা কর্‌ব। বেশ বড় কোরে অনেক-গুলি প্রবন্ধ লিখ্‌তে হবে।' দু-এক স্থলে অল্পবিস্তর প্রাসঙ্গিক আলোচনা ব্যতীত ভাল করিয়া এসম্বন্ধে তাঁহার কিছুই লেখা হইল না।

এমন অনেক জিনিসই তাঁহার লিখিবার ইচ্ছা ছিল ; কিন্তু লেখা হইল না। বাঙ্গালা সাহিত্যকে পুষ্ট করিবার জন্য আগ্রহ তাঁহার খুব বেশী ছিল। অধ্যাপক শ্রীযুক্ত শিশিরকুমার মৈত্রেয় যখন রামেন্দ্রবাবুর

একটি প্রবন্ধ জর্ম্মণ-ভাষায় অনুবাদ করিয়া পাণ্ডুলিপিখানি দেখিয়া দিবার জন্য ত্রিবেদী মহাশয়ের নিকটে পাঠাইয়া দেন, তখন জর্ম্মণ-ভাষানভিজ্ঞ রামেন্দ্রবাবুর সকৌতুক চাহনি দেখিয়া আমাদের গাম্ভীর্য্য রক্ষা করা কঠিন হইয়াছিল। জর্ম্মণির সর্ব্বশ্রেষ্ঠ দার্শনিক পত্রিকায় অনুবাদটি প্রকাশিত হইলে পর, উক্ত পত্রিকার পরিচালকবর্গ অনুবাদকের নিকটে পঁচিশ কপি পাঠাইয়া দিয়াছিলেন। মৈত্রেয় মহাশয়ের ইচ্ছা ছিল, ত্রিবেদী মহাশয়কে আগাগোড়া জর্ম্মণ ভাষায় রূপান্তরিত করিয়া ফেলেন। তাহাও হইল না। তাঁহার বিষয়ে লিখিতে বসিয়া কেবলই মনে পড়ে, কত কি হওয়া সম্ভবপর ছিল, কিন্তু হইল না।

( ২ )

যেদিন শ্রীমান্ সুবোধচন্দ্র "মানসী"র নবীন পরিচালক-বর্গ সমভি-ব্যাহারে রিপণ কলেজে রামেন্দ্রবাবুর সমক্ষে উপস্থিত হইয়া তাঁহাকে কাগজে লিখিবার জন্য পীড়াপীড়ি করিয়াছিলেন, তখন "মানসী" সহায়-সম্পত্তি-হীনা ক্ষুদ্রকলেবরা ছিল বটে, কিন্তু সে একাকিনী সাহিত্যের আসরে কোমর বাঁধিয়া রবীন্দ্রনাথের স্বপক্ষে সাহিত্যরথ, দ্বিজেন্দ্রলালের বিরুদ্ধে অস্ত্রধারণ করিয়া দাঁড়াইয়াছিল। পাঠকপাঠিকার সহানুভূতি থাকিবে কিনা, সে দিকে না তাকাইয়া সে এই কার্য্যে অগ্রসর হইয়াছিল। তাই ভয় ছিল, পাছে রামেন্দ্রবাবু তিরস্কার করিয়া তাঁহাদিগকে ফিরাইয়া দেন। কিন্তু ত্রিবেদী মহাশয় স্মিতমুখে তাহাদিগকে বিদায় দিলেন। তাহার পর হইতে "মানসী" তাঁহার প্রসাদলাভে বঞ্চিত হইত না।

কিন্তু রামেন্দ্রবাবুর লেখার অভ্যাস বড় কমিয়া গিয়াছিল। তাঁহাকে যদি বলিতাম—'একটা ভাল করিয়া কিছু লিখুন', তিনি হাসিয়া উত্তর দিতেন—'লিখ্‌ব কি ? সব কথাই ত কেউ না কেউ বলে ফেলেছে ;

নতুন করে বলবার কিছু আছে ব'লে ত মনে হয় না।' কিন্তু এমন দিন আসিল যখন তাঁহার এই কথা স্মরণ করাইয়া দিয়া তাঁহাকে একটু লজ্জিত করিতে পারিয়াছিলাম।

প্রতিভার বিদ্যুত চমকাইল; কিন্তু ঝঞ্ঝাবাতের মধ্যে। যখন তিনি অনর্গল নূতন কথা শুনাইলেন, তখন তিনি অত্যন্ত কঠিন পীড়ায় রোগ-শয্যায় শয়ান। একদিন আক্ষেপ করিয়া বলিলেন—'দেখুন, যখন শরীর ভাল ছিল, তখন ভাব্‌তাম সব কথাই বলা হয়ে গেছে, কেউ না কেউ ব'লে ফেলেছে। এখন এই বিছানায় শুয়ে শুয়ে মনে হচ্চে, আমিও কিছু নতুন কথা বলতে পারতাম। অনেক পড়েছি ও ভেবেছি, কিন্তু এখন যেন মনে হচ্চে কতকগুলো ইতিহাসের ও দর্শনের সমস্যার নতুন ব্যাখ্যা দিতে পারি। তাই যেন একটু আপশোষ হয়।' তাঁহার সে আক্ষেপ স্থায়ী হইতে দিলাম না। প্রশ্নের পর প্রশ্ন করিয়া তাঁহার মুখ হইতে প্রথম পর্য্যায়—'বিচিত্র-প্রসঙ্গ' কাহিনী শুনিয়া লইলাম। সেই সমস্ত মাল মসলা লইয়া আমি নিজের ভাষায় কয়েকটি প্রবন্ধ রচনা করিয়া তাঁহাকে শুনাইয়া, যথাসম্ভব মার্জ্জিত করিয়া পুস্তকাকারে প্রকাশ করিয়াছিলাম।

রবীন্দ্রনাথের গদ্যপদ্য রচনা যখনই তিনি পাঠ করিতেন, তখনই তিনি আনন্দে চঞ্চল হইয়া উঠিতেন। ঐ খানে তাঁহার সঙ্গে আমার বড় মিল হইত। তাঁহার সতীর্থ আবাল্যসুহৃদ অধ্যাপক ক্ষেত্রমোহন বন্দ্যোপাধ্যায় আমাদের বিশ্রম্ভালাপে বিরক্তি প্রকাশ করিয়া বলিতেন—'কিহে, পয়ার হচ্ছে নাকি?' বাঙ্গালা কাব্যসাহিত্যের নামে তিনি নাসিকা কুঞ্চিত করিতেন। রামেন্দ্রবাবুর অনুরোধে তিনি রবিবাবুর 'পতিতা' পড়িয়া আনন্দের আবেগে কবিবরকে একখানা বেনামী পত্র লিখিয়া ফেলিলেন। হু হু করিয়া রবীন্দ্র-সাহিত্যের মধ্য দিয়া চলিয়া গিয়া যে দিন ত্রিবেদী মহাশয়ের প্ররোচনায় 'অভয়ের কথা' লিখিয়া "মানসী"তে প্রকাশ করিলেন, সেদিন বোধ

হয় বাঙ্গালা-সাহিত্য-সেবীরা উপলব্ধি করিতে পারিলেন যে, বেদান্ততত্ত্ব কেমন সরস করিয়া জনসাধারণকে বুঝান যাইতে পারে। রামেন্দ্রবাবুর গৃহে আমার পূজ্যপাদ অধ্যাপক শ্রীযুক্ত ললিতকুমার বন্দ্যোপাধ্যায় প্রমুখ কয়েকজন সাহিত্যিকের বৈঠক বসিত। তাঁহারা নিজ নিজ প্রবন্ধ ত্রিবেদী মহাশয়কে না শুনাইয়া ছাপাখানায় পাঠাইতেন না। অধ্যাপক ক্ষেত্রমোহন সেই আসরে আমাদিগকে তাঁহার 'অভয়ের কথা' ও 'ঠাকুরাণীর কথা' শুনাইয়াছিলেন। রবিবাবুর 'মৃত্যুর পরে' কবিতাটি পড়িতে পড়িতে রামেন্দ্রবাবু যেন আত্মসম্বরণ করিতে পারিতেন না।

গুঞ্জরি করুণ তান, ধীরে ধীরে কর গান,
বসিয়া শিয়রে,
যদি কোথা থাকে শেষ, জীবন স্বপ্নের লেশ,
তাও যাক্‌ মরে—

ইত্যাদি আবৃত্তি করিতে করিতে তাঁহার কণ্ঠস্বর কাঁপিয়া উঠিত। আজ তাঁহার ও ক্ষেত্রমোহনের মৃত্যুর পরে অতীতের স্মৃতির সৌরভটুকু লইয়া আমাদের দিন গণিয়া যাওয়া ছাড়া আর কিছু আছে বলিয়া মনে হয় না।

মৃত্যুর পূর্ব্বে তাঁহার শেষ বাক্যালাপ হইয়াছিল—রবিবাবুর সঙ্গে। কবিবর চলিয়া গেলে পরে তিনি ক্রমশঃ তন্দ্রাভিভূত হইয়া পড়িলেন; আর তাঁহার জ্ঞানসঞ্চার হইল না।

স্বদেশের ও বিদেশের নানা শাস্ত্র আলোচনা করিয়া, যতই দিন যাইতে লাগিল, ততই ব্রাহ্মণ্য সভ্যতার প্রতি তাঁহার শ্রদ্ধা ক্রমশঃই বাড়িয়া গেল। ইদানীং তাঁহার রচনা পাঠ করিয়া রিপণ কলেজের ভূতপূর্ব্ব অধ্যক্ষ আচার্য্য শ্রীযুক্ত কৃষ্ণকমল ভট্টাচার্য্য মহাশয় বিস্ময় প্রকাশ করিয়া বলিতেন—রামেন্দ্রবাবু কেমন করিয়া বৈদিক যুগের কথা, বিশেষতঃ যজ্ঞের দার্শনিক

তত্ত্ব এমন সুন্দর ভাবে বলিতে পারিতেছেন? আমি যখন কলেজে কাজ করিতাম, তখন তাঁহাকে প্রায় নাস্তিক বলিয়া স্থির করিয়াছিলাম; এখন তিনি হার্ব্বার্ট স্পেন্সর হইতে অনেক দূরে চলিয়া গিয়াছেন।

এই শ্রদ্ধায় যখনই আঘাত লাগিত, তখনই তিনি চঞ্চল হইয়া উঠিতেন; নিভৃতে অন্তরঙ্গ বন্ধুদিগের নিকটে তাঁহার বেদনা জানাইতেন। রাষ্ট্রীয় বিষয় সম্বন্ধে রবিবাবুর সঙ্গে তাঁহার মতের খুব মিল ছিল; কিন্তু সামাজিক ও পৌরাণিক অনেক বিষয়ে উভয়ের মধ্যে আকাশ পাতাল ব্যবধান ছিল। তথাপি কখনও কাগজে কলমে রবিবাবুর মতের প্রতিবাদ করিবার ইচ্ছা তাঁহার হইত না। 'ভারতবর্ষের ইতিহাসের ধারা' পাঠ করিয়া তিনি সন্তুষ্ট হইতে পারেন নাই। স্যর প্রফুল্লচন্দ্রের 'বাঙ্গালীর মস্তিষ্কের অপব্যবহার' প্রবন্ধও তাঁহার ঠিক পছন্দসই হয় নাই। কিন্তু তাই বলিয়া কবি ও বৈজ্ঞানিক হিসাবে উঁহাদিগের প্রতি রামেন্দ্রবাবুর শ্রদ্ধার তিলমাত্র ব্যত্যয় হয় নাই।

রাষ্ট্রীয় মতের কথা বলিতেছিলাম। অনেকে বোধ হয় জানেন না যে ভাঙ্গা বাঙ্গালা-দেশকে জোড়া দিবার জন্য যখন প্রথম আন্দোলনের সূত্রপাত হইল, তখন কাহার মাথায় রাখিবন্ধন ও অরন্ধনের কল্পনা প্রথম জাগিয়াছিল। একটি রবিবাবুর অপরটি রামেন্দ্রবাবুর মস্তিষ্ক হইতে উদ্ভূত। রবিবাবুর, রামেন্দ্রবাবুর ও হীরেন্দ্রবাবুর তীক্ষ্ণ ধীশক্তি সে সময়ে কেমন করিয়া স্বদেশের কল্যাণে নিয়োজিত হইবার জন্য মিলিত হইয়াছিল, তাহা আমাদের দেশের আধুনিক ইতিহাসের সামগ্রী হইয়া গিয়াছে। একটী নূতন গান রচনা করিয়া রবীন্দ্রনাথের আনন্দ সম্পূর্ণ হইত না, যদি তাহা অচিরে রামেন্দ্রসুন্দরকে তিনি না শুনাইতে পারিতেন। আবার রবিবাবুর উত্তেজনায় রামেন্দ্রবাবু যে 'বঙ্গলক্ষ্মীর ব্রতকথা' রচনা করিয়াছিলেন, তাহা বাঙ্গালা ভাষায় একটি classic বলিয়া পরিগণিত হইতে পারিত; কিন্তু

কেন জানিনা, তদানীন্তন কলিকাতার পুলিশ কমিশনর রামেন্দ্রবাবুকে পুস্তকখানির প্রচার বন্ধ করিবার আদেশ দিলেন। রবিবাবুর সে সময়ের অনেক গানও আর শোনা গেল না। এমনি করিয়া ভালমন্দের ভিতর দিয়া সুখে দুঃখে আনন্দে বিষাদে রবীন্দ্রনাথ ও রামেন্দ্রসুন্দর বাঙ্গালীকে সত্যের পথে, ঐক্যের পথে লইয়া চলিয়াছিলেন। রামেন্দ্রবাবু বলিতেন যে, চৈতন্যের বৈষ্ণব movementএর পরে বাঙ্গালা দেশে এমন ভাব বিপ্লব বোধ হয় আর কখন হয় নাই। সেই জাতীয় জাগরণের উৎসবে তাঁহার শক্তিকে নিয়োজিত করিবার জন্য তাঁহার প্রাণে যে ব্যাকুলতা ছিল, তাহা তিনি কাহারও নিকট গোপন করিতেন না। প্রতি বৎসর ৩০শে আশ্বিন তাঁহার স্বগ্রামে গৃহে গৃহে 'বঙ্গলক্ষ্মীর ব্রতকথা' পঠিত হইত। পুস্তকখানির প্রচার বন্ধ হইয়া গেলে অনেকেই একটা মস্ত অভাব অনুভব করিয়াছিলেন।

এই স্বদেশপ্রীতি বাল্যকাল হইতে তাঁহার মজ্জাগত হইয়াছিল। তাঁহার পিতা গোবিন্দসুন্দর নানা বিষয়ে জ্যেষ্ঠপুত্রের চিত্ত-বৃত্তিকে সজাগ করিয়া দিয়াছিলেন। জীবনে রামেন্দ্রসুন্দর কখনও একখানি পাশ্চাত্য উপন্যাস পড়েন নাই। কিন্তু ছেলেবেলায় একবার স্কুলের প্রাইজ লইয়া বাড়ীতে ফিরিয়া আসিলে পরে তাঁহার পিতা তাঁহাকে একখণ্ড দুর্গেশনন্দিনী উপহার দিয়ছিলেন। এই ঘটনার উল্লেখ করিয়া রামেন্দ্রবাবু বলিতেন, —সে বয়সে দুর্গেশনন্দিনীর ভিতর কোনখানটা আমার খুব ভাল লেগেছিল জানেন? গজপতি বিদ্যাদিগ্‌গজের আহারের ব্যাপারটা।' বঙ্কিমের সমস্ত উপন্যাস তিনি একে একে পড়িয়া ফেলিলেন। পিতা গোবিন্দসুন্দর সম্বন্ধে রামেন্দ্রবাবু এইরূপ লিখিয়া গিয়াছেন—'সংস্কৃত শ্লোক রচনায় বাবার অসামান্য পটুতা ছিল। দ্রুতগতিতে মধুর পদবিন্যাস করিয়া বিবিধ ছন্দে শ্লোক রচনা করিতেন। স্বাস্থ্যাভাবে স্কুল পরিত্যাগে বাধ্য হওয়ার পরেও সংস্কৃত শিক্ষায় পরীক্ষার্থীর ন্যায় আগ্রহ ছিল। শেকস্‌পীয়রের

Pericles, Prince of Tyre অবলম্বন করিয়া একখানি সংস্কৃত কাব্য রচনা করিয়াছিলেন। তদ্ভিন্ন ভারতবর্ষের মুসলমানরাজত্বের ইতিহাস সংস্কৃত শ্লোকে ছন্দোবন্ধ করেন।...বাবা একখানি বাঙ্গালা উপন্যাস লিখিয়াছিলেন। উপন্যাসের নাম দিয়াছিলেন 'বঙ্গবালা'। কয়েক ছত্র পয়ারে উহার ভূমিকা লিখিয়াছিলেন; তাহার প্রথম কয়ছত্র উদ্ধৃত হইল:—

বাঙ্গালীর রণবাদ্য বাজে না বাজে না।
বঙ্গদেশে নাহি হয় সমর ঘোষণা ॥
রণক্ষেত্রে বীরমদে মত্ত হতজ্ঞান।
হয় নাই বহুদিন বাঙ্গালী সন্তান ॥
এবে বঙ্গ জনস্থান নিতান্ত নীরব।
কোনদিকে নাহি আর কোন কলরব ॥
রজনীতে আলোচনা—দুরূহভাবনা।
রাজ রক্ষা হেতু চিন্তা, সাম্রাজ্য বাসনা ॥
এ সকল কষ্টকর কার্য্য বাঙ্গালীরে।
প্রবৃত্ত হইতে আর না হয় সংসারে ॥

'এই উক্তি তাঁহার হৃদয়ের অন্তঃস্থল হইতে বাহির হইয়াছিল। স্বদেশের কথা কহিবার সময় তাঁহার কণ্ঠস্বরের বিকৃতি ও লোমহর্ষণ ঘটিত। স্বভাবপ্রদত্ত মেঘমন্দ্রস্বরে উদ্দীপনার ভাষায় তাঁহার অষ্টম বর্ষীয় জ্যেষ্ঠপুত্রটির মনে স্বদেশভক্তি সঞ্চারিত করিবার জন্য কতই না প্রয়াস পাইতেন। গণিতে, বিজ্ঞানে, বিশেষতঃ সিদ্ধান্ত জ্যোতিষে তাঁহার স্বাভাবিক অনুরক্তি ছিল। ইংরাজী না জানিয়াও জ্যোতিষশাস্ত্রে গভীর অভিজ্ঞতা অর্জ্জন করিয়াছিলেন। বঙ্গদেশের দুর্ভাগ্যক্রমে সেই অসাধারণ ধীশক্তি যথোচিত ফলোৎপাদনে অবকাশ পায় নাই। সর্ব্ববিধ শারীরিক ও মানসিক শক্তির তিনি উপাসনা করিতেন। এই শক্তি যে আধারে অবস্থিত দেখিতেন,

তাহার কোন দোষ সহজে তাঁহার চোখে পড়িত না। সর্ব্ববিধ ক্ষুদ্রতা, কপটতা ও সঙ্কীর্ণতা ভয়ে তাঁহা হইতে দূরে থাকিত। পারমার্থিক বিষয়ে তিনি নিগুর্ণ ব্রহ্মবাদী ছিলেন। ঈশ্বরের তুষ্টি ও রুষ্টির সম্ভাবনায় বিশ্বাস করিতেন না। কোনরূপ কুসংস্কার তাঁহাকে স্পর্শ করিতে পারিত না। আচার বিষয়ে শাস্ত্রীয় নিয়ম যথাসাধ্য অক্ষরে অক্ষরে পালন করিতেন। নিত্য কর্ম্মের অনুষ্ঠানে ও ব্রতোপবাসাদি কৃচ্ছ্রসাধনায় এদিকে অত্যন্ত মনোযোগী হইয়া পড়িয়াছিলেন। কিন্তু শাস্ত্রীয় আচার-বিরোধী নব্য শিক্ষিত সম্প্রদায়ের কথনও নিন্দা করিতেন না। তাঁহাদের কর্ম্মপরতা ও উত্তম ও স্বদেশানুরাগ তাঁহার প্রীতি আকর্ষণ করিত। তিনি কস্মিন কালে কাহারও নিন্দা করেন নাই। তাঁহার কেহ শত্রু ছিল না।

'১২৮৭সালে গ্রামের ভদ্রলোকদিগকে লইয়া অভিনেতৃ সম্প্রদায় গঠিত হয়। ব্যয়বিধান করিয়া সাজসরঞ্জাম আনান হইল। 'দ্রৌপদীনিগ্রহ' (অভিনয়ের নিমিত্ত বাবার রচিত ক্ষুদ্র নাটক) ও 'বেণীসংহারে'র অভিনয় হয়। ১২৮৮ সালের বৈশাখ ও জ্যৈষ্ঠ মাসে নবনির্ম্মিত রঙ্গমঞ্চে 'অশ্রুমতী' ও 'কৃষ্ণকুমারী'র অভিনয় হইল। বাবা অভিমন্যুবধ অবলম্বন করিয়া একখানি নাটক লিখিয়া শেষ করিয়াছিলেন। তাহার অভিনয় আর ঘটিল না।' আষাঢ় মাসের মাঝামাঝি তেত্রিশ বৎসর বয়সে গোবিন্দসুন্দরের মৃত্যু হইল। তাঁহার কনিষ্ঠভ্রাতা উপেন্দ্রসুন্দরও তেত্রিশ বৎসর বয়সে ইহলোক পরিত্যাগ করেন। বংশটিতে ইদানীং স্বল্পায়ু পুরুষের আবির্ভাব ও তিরোভাবের অনুক্রম দেখিয়া রামেন্দ্রসুন্দর চল্লিশে পদার্পণ করাটাই যেন একটা মস্ত ব্যাপার বলিয়া স্থির করিয়াছিলেন। পিতামহ কৃষ্ণসুন্দর ছত্রিশ বৎসর পূর্ণ হইতে না হইতেই কালগ্রাসে পতিত হইয়াছিলেন। প্রপিতামহ বলভদ্র পঁয়ত্রিশ বৎসর একমাস জীবিত ছিলেন।

পিতা গোবিন্দসুন্দরের সঙ্গে পুত্র রামেন্দ্রসুন্দরের চরিত্রগত

মিল দেখিলে বুঝিতে পারা যায়, পিতার নিকটে পুত্র কতটা ঋণী ছিলেন। যজুর্ব্বেদান্তর্গত মাধ্যন্দিনশাখাধ্যায়ী জিঝোতিয় ব্রাহ্মণবংশীয় রামেন্দ্রসুন্দর যে যৌবনের শেষাশেষি হইতে একেবারে বৈদান্তিক হইয়া গিয়াছিলেন, এই-টাই সব চেয়ে মজার কথা; দেখিতেছি তাঁহার পিতাও যৌবনেই নির্গুণ ব্রহ্মবাদী ছিলেন। জিঝোতীয় ব্রাহ্মণেরা কনৌজিয়া বা কান্যকুব্জ শ্রেণীর অন্যতম শাখা বলিয়া পরিচিত। ইঁহাদের সম্বন্ধে রামেন্দ্রবাবু লিখিয়াছেন —'ফতেসিংহ মধ্যে যে কয়েক ঘর জিঝোতীয় আছেন, তাঁহাদের উপাধি দীক্ষিত, ত্রিবেদী (তেওয়ারি) চতুর্ব্বেদী ( চৌবে, ) দ্বিবেদী (দুবে,) বাজপেয়ী, উপাধ্যায় ও মিশ্র। জমিদার বা লাখেরাজ ভূসম্পত্তি ও কৃষি হইতে ইঁহাদের জীবিকা চলে। যাজন কার্য্য সকলেই পরিত্যাগ করিয়াছেন। কনৌজিয়া ও মৈথিলী ব্রাহ্মণ হইতে ইঁহারা পুরোহিত গ্রহণ করেন। উপনয়ন ও বিবাহ ব্যতীত প্রায় সকল বিষয়েই ইঁহারা বঙ্গদেশ প্রচলিত ধর্ম্মশাস্ত্রের ব্যবস্থা ও বঙ্গদেশ প্রচলিত আচারব্যবহার গ্রহণ করিয়াছেন। ভাষা ও পরিচ্ছদে এখন সকলেই বাঙ্গালী; বিবাহাদি মাঙ্গলিক কার্য্যে আচারানুষ্ঠান ভিন্ন কোন বিষয়েই পশ্চিম দেশের চিহ্ন পাওয়া যায় না।' কোনও চিহ্ন পাওয়া যায় না বটে; কিন্তু ইদানীং প্রতিবৎসর কনৌজি ব্রাহ্মণগণের সামাজিক সম্মিলনে যোগ দিবার জন্য নিমন্ত্রণ পত্র রামেন্দ্রবাবুর নিকটে আসিত। সেই হিন্দুস্থানী সমাজের নিমন্ত্রণ রক্ষা করিতে পারিতেন না বলিয়া তিনি দুঃখিত হইতেন।

রামেন্দ্রসুন্দর কায়মনোবাক্যে বাঙ্গালী হইয়া গিয়াছিলেন। কলিকাতায় থাকিয়া বঙ্গভারতীর সেবায় জীবন উৎসর্গ করিতে হইবে,—পঠদ্দশাবসানে কলেজ হইতে নিষ্ক্রান্ত হইতে না হইতেই ইহাই তাঁহার জীবনের লক্ষ্য হইয়া দাঁড়াইল। প্রেসিডেন্সী কলেজের প্রিন্সিপ্যাল তাঁহাকে ডাকিয়া বলিলেন, 'মহীশূর রাজ্যে বাঙ্গালোরে তুমি যাইবে কি? সেখানকার

কলেজের প্রিন্সিপ্যাল লম্বা ছুটি লইয়া দেশে যাইতেছেন। তুমি তাঁহার স্থানে কাজ করিবে, আর মানমন্দিরের (observatory) তত্ত্বাবধান করিবে; ঐ কাজে তোমার পাকা হইয়া যাইবার সম্ভাবনা খুব বেশী; আশা করি তুমি অসম্মত হইবে না। এখন কোনও উত্তর চাইনা; বাড়ী যাও; বিবেচনা করিয়া উত্তর দিও। আমার ইচ্ছা তুমি ঐ কাজটি লও।' কিন্তু রামেন্দ্রসুন্দরের ইচ্ছা অন্যরূপ। এই সময়ে রিপণ কলেজে তাঁহাকে লইয়া যাইবার জন্য লোক আনা গোনা করিতে লাগিল। তিনি কলিকাতা ত্যাগ করিলেন না।

এইরূপে তাঁহার কলিকাতা থাকার ব্যবস্থা না হইলে সাহিত্যের অথবা শিক্ষার অথবা পরিষদের প্রকৃতি কেমন দাঁড়াইত, তাহা বলা কঠিন। সে আলোচনায় কোন ফল নাই। ক্রমে তাঁহার চরিত্র-মাধুর্য্যে অনেকেই তাঁহার দিকে আকৃষ্ট হইলেন। কলেজে পড়িবার সময় তিনি বাঙ্গালায় প্রবন্ধ রচনা করিতে আরম্ভ করেন। তিনি বলিতেন—'প্রথম প্রথম কালীপ্রসন্ন ঘোষের ভাষা আমাকে একেবারে অভিভূত করে ফেলেছিল; তাঁর মত গমগমে ভাষায় না লিখ্‌লে মনের ভাব ভাল করে প্রকাশ করা যায় না, এই ধারণা আমাদের মনে বদ্ধমূল হয়ে গিয়েছিল; সেই মোহপাশ থেকে নিজেকে মুক্ত কর্‌তে আমার অনেক সময় লেগেছিল। ক্রমশঃ দেখ্‌লাম যে আমি যে সব কথা বল্‌তে চাই, তা' ও-ভাষায় চল্‌বে না; আমার মনের ভাব প্রকাশ করবার জন্যে উপযুক্ত ভাষা গড়ে তুলতে হোলো। আমি 'নবজীবনে' একটা লেখা পাঠিয়ে দিই; ভয়ে ও লজ্জায় তা'তে নিজের নাম দিইনি। অক্ষয় সরকার কেমন করে কিন্তু আমার নাম জান্‌তে পারলেন; আমাকে উৎসাহিত করবার জন্যে প্রবন্ধটি একটু মার্জ্জিত করে কাগজে বা'র করলেন। আমার উৎসাহ বেড়ে গেল। সাহিত্য -ক্ষেত্রে লোক চেন্‌বার ক্ষমতা অক্ষয় সরকারের আশ্চর্য্য রকমের ছিল।

দেখুন না, রবিবাবু যে ভবিষ্যতে বাঙ্গালা সাহিত্যকে উজ্জ্বল করবেন, একথা তিনি যেমন বুঝতে পেরেছিলেন ও 'ভাই হাততালি' প্রবন্ধে সকলকে বলেছিলেন, তেমনটি বোধ হয় বঙ্কিমবাবু ছাড়া আর কেউ পেরেছিলেন কিনা, সন্দেহ। পারেন নি।'

রামেন্দ্রসুন্দরের জীবনের কোনও অংশের কিছুমাত্র পরিচয় যিনি পাইয়াছেন, তিনিই মুগ্ধ হইয়া গিয়াছেন। তিনি বলিতেন—'দেখুন, সুরেশ সমাজপতির অনেক দোষ থাকতে পারে; কিন্তু ওর কতকগুলো এমন গুণ আছে, যার জন্যে বাস্তবিকই আমি ওকে ভালবাসি। আমি কিছুতেই ভুলতে পারবনা সে কেমন করে দীনেশ সেনকে সাহিত্য ক্ষেত্রে দাঁড় করিয়ে দিলে। দীনেশ তখন একেবারে নিঃস্ব, সহায়হীন, সামান্য স্কুল মাষ্টার; সম্পত্তির মধ্যে তার হাতে ছিল 'বঙ্গভাষা ও সাহিত্যে'র পাণ্ডুলিপিখানি। দীনেশকে সঙ্গে করে সুরেশ কলকাতা সহর ঘুরলে; শেষে বেলা বারটার সময় বাসায় এসে ধর্না দিয়ে পড়ল;—বইখানি যেমন করে হোক্ ছাপিয়ে দিতেই হবে, নইলে সে জলস্পর্শ করবে না। একটু সবুর করতে বল্লুম; আচ্ছা, হবে' ইত্যাদি কোনও কথাই সে শুনতে চায় না। কি করি; তখনই বেরিয়ে গিয়ে সান্যাল কোম্পানীর সত্বাধিকারীর সঙ্গে দেখা করে বইখানি ছাপাবার ব্যবস্থা করে বাড়ী ফিরলুম। সুরেশ আশ্বস্ত হয়ে উঠে গেল।" রামেন্দ্রবাবু এই ঘটনাটি এমন করিয়া বিবৃত করিলেন, যেন এব্যাপারে তাঁহার কৃতিত্ব কিছুমাত্র ছিল না; কেবলমাত্র সমাজপতির একান্ত চেষ্টাই প্রশংসনীয়।

কত সাহিত্যিক ছোট বড় ব্যাপারের সহিত তিনি অল্প বিস্তর জড়িত হইয়া পড়িয়াছিলেন তাহার হিসাব নিকাশ লইবার বোধ হয় সময় আসিয়াছে। বারেন্দ্র অনুসন্ধান সমিতির কর্ণধার কুমার শরৎ কুমারের কথা বলিবার সময় তাঁহার কণ্ঠস্বর স্নেহার্দ্র হইয়া আসিত, হাস্যোজ্জ্বল চক্ষুতারকা

ক্ষণেকের জন্য স্নিগ্ধ গম্ভীর ভাব ধারণ করিত ;—আমার কেবলই মনে হইত, এই অগাধ অচঞ্চল বাৎসল্যরসে অভিষিক্ত হইয়া শরৎ কুমার ধন্য হইয়া গিয়াছেন। রিপন কলেজের নবীণ ও প্রবীন অধ্যাপকদিগের মধ্যে বাঙ্গালা সাহিত্যে প্রীতি জন্মাইবার জন্য তিনি একটি অধ্যাপক-সঙ্ঘ প্রতিষ্ঠিত করিয়া নিজে পথ দেখাইয়া তাঁহাদের হাত ধরিয়া চলিয়াছিলেন। তাঁহার এই সঙ্ঘ-প্রীতি খুব ঢিলেঢালা রকমের ছিল। সঙ্ঘ নহিলে প্রথমটা পাঁচ জনকে সজাগ করার সুবিধা হয় না ; কিন্তু পাছে সঙ্ঘটাই fetish হইয়া দাঁড়ায়, এই ভয়ে তিনি কখনই কাগজে কলমে এই সঙ্ঘের জন্য কোনও নিয়মাবলী লিপিবদ্ধ করিতে দেন নাই ; সকল প্রকার যন্ত্রবদ্ধ ব্যবস্থা প্রণালীর বিরুদ্ধে তিনি দৃঢ়ভাবে দাঁড়াইয়াছিলেন। তাঁহার সাহিত্য -পরিষদ—প্রীতির কথা তুলিয়া অনেক সময়ে তাঁহাকে লজ্জা দিবার চেষ্টা করা হইত ; কিন্তু যিনি অক্লান্তভাবে কলেজের ও পরিষদের কাজ চালাইয়া সাহিত্যসেবা করিতেন, তাঁহার লজ্জা হইবে কেন ? 'আমার বঁধুয়া আন্ বাড়ী যায় আমারি আঙ্গিনা দিয়া'—এ আক্ষেপ কলেজের কিম্বা পরিষদের হইত না ; কারণ রামেন্দ্রসুন্দরের প্রীতির ধারা উভয়ের উপর সমান ভাবে বর্ষিত হইয়াছিল। সেই প্রীতির কণামাত্র যিনি পাইয়াছেন, তিনি কখনই তাহা বিস্মৃত হইবেন না।

সমাপ্ত।